পরিণামে কব সব চলহ মন্দিরে ॥
এত বলি অদ্বৈত চলিলা নিজ ঘর।
তথা শ্রীগৌরাঙ্গ দিয়া শুনহ উত্তর ॥
মহাভাগ্যবতী শচী পুত্র প্রসবিল।
অঙ্গের বিভূতি জুতি রাত্রি দিন হৈল ॥
শুনি মিশ্র পুরন্দর গঙ্গাস্নান করি।
বৈদিক] ৩১ক [লৌকিক কর্ম্ম আদরে আচরি ॥
পুত্রমুখ দেখি মিশ্র পরানন্দে ভাসে।
কি সাক্ষাত কিবা স্বপ্ন না জানে আবেশে॥
এ নাভি ছেদন করি করে স্তন্য পান।
শচীর জিজ্ঞাসা করে বিবিধ বিধান॥
দেখিতে শুনিতে ভেল রজনি প্রভাত।
বস্ত্র রত্ন গাভী কৈল ব্রাহ্মণেত সাত।
বিবিধ ভিক্ষুকে ভাটে করি পরিতোষ॥
গুনাঞি কুটুম্ব ইষ্ট করাএ সন্তোষ॥
মহাপ্রভু শ্রীগৌরাঙ্গ জন্ম মিশ্র-ঘরে।
সর্ব্বভাবে মহালক্ষ্মী নদীয়া-নগরে॥
বিশ্বরূপ আসিয়া দেখিল ভাই-মুখে।
উদয়ে সাত্ত্বিক ভাব পরমানন্দ সুখে॥
স্বেদ কম্প পুলক বৈবর্ণ অশ্রুপাত।
মূর্চ্ছা বিনে সগদগাদ স্তম্ভ ভেল জাত॥
একেবারে সপ্তভাবে পূর্ণ বিশ্বরূপে।
ভূমি ধড়ফড় করে পরানন্দ সুখে॥
মিশ্র পুরন্দর আসি পুত্র করে কোলে।
ভূমি ডুবি গেল স্বেদ নয়ানের জলে॥
কথোক্ষণে সম্বিতে সে ভ্রাতৃমুখ চাই।
শুন মাতা পিতা ইহার নাম নিমাই॥
জে নিমাই বলি ডাকে তাহা পানে চায়ে।]

৩১ খ

[ভুবনমোহন হাসি চালে হাত পাএ॥
এসব আনন্দে সুখী সর্ব্ব পরিবারে।
জয় জয় নিমাই ঘোষএ উচ্চস্বরে॥
পুনঃস্নানে বৈদিক লৌকিক কার্য্যাচরী।
সর্ব্বান্তে সকল লোক দেহ-ধর্ম্ম আচরি॥
গাইতে ঘোষিতে সব দিন রাত্রি গেল
ঠাকুর নিমাই আসি দিন তিন হইল॥
উষঃকালে এক লোক কহে মিশ্র স্থানে।
অতি অদ্ভুত আজি দেখিনু সপনে॥
চারিপাঁচমুখ গজমুখ ষড়ানন।
সব-গাএ আখি স্থূলপাদ কোনজন॥
চতুর্ভুজা কেহ পদ্মহস্তা কেহ দশভুজা।
কতশত ফুলে নিমাঞির করে পূজা॥
দেখি বুকে কর খেপি শচী দেবী কান্দে।
হাসি হাসি পুন তাঁরা পদ অভিনন্দে॥
দেখি ত্রাস উপজিল তোমারে কহিল।
মিশ্র কহে না জানি কি জানি আসি হৈল।
তিনচারি জন হৈল তারদুর গেল।
শোকসাগরে ডুবি নানা দুঃখ পাইল॥
তবে নারায়ণ সেবি পাইল এ পুত্র।
ইহা-] ৩২ ক [এ উঠযেত নানা সে কুসুত্র॥
জে হযে প্রভুর ইচ্ছা অবশ্য সে হবে।
জত দেখ শুন মোকে কিছু নাই কবে॥
নিশ্বাস ছাড়িয়া মিশ্র ভালে কর খেপে।
না জানি ঠাকুর মোরে দেই কিবা তাপে॥
সর্ব্বদেব আসিছিল আমার মন্দিরে।
সকল হৈব ভাল তাসভার বরে॥
এত বলি মিশ্র গিয়া দেখে পুত্রমুখ।
দরশনে নাশ গেল জত দুঃখ শোক॥
চিন্তিতে আনন্দে চারি দিন আসি হইল।
কালি সে পাঁচটি বলি ঘোষণা ত দিল॥
পরম কুটুম্ব ইষ্ট মহাকুলবান।
নদীয়া-নিবাসী জত পণ্ডিত-মহান॥

তাসভার জত জত বরাঙ্গনা ছিল।
পাঠাই উত্তম লোক নিমন্ত্রণ দিল॥
মিশ্রের তনয় আজি পাঁচদিন হৈল।
পাঁচটি করাবে গিয়া সবিনয়ে বৈল॥
এত শুনি বরাঙ্গনা গিযা মিশ্র-ঘরে।
শচীর কোলেতে দেখি দিব্য শিশুবরে॥
সবে কহে কামাঙ্কুর কিবা দিব্য চান্দ।
কিবা উপজিল মন-নয়ানের ফাঁদ।
অখিল-ভুবনরূপ ধরিয়া মুরতি।
ত্রিবিধি লোকের কিবা সাক্ষিতে পিরিতি॥]

৩২ খ

[কিবা সর্ব্ব-লোক-ভাগ্য হই একু ঠাম।
উজ্জ্বল করিল সিয়া নবদ্বীপ ধাম॥
কর-পদ চালি গৌর সভাপানে চাযে।
কান্দি সব বরাঙ্গনা ভূমিতে লোটাএ॥
এত দেখি শচী দেবী সম্ভ্রমে উঠিয়া।
বদন মুছিয়া সভা বসাইল গিয়া॥
নাপিত-ক্রিয়া করে অনেক নাপিত।
নানা উপচারে সভা করাএ তৃপিত॥
জাহার জে যোগ্য দ্রব্য প্রেমে দিল তারে।
পরম আহ্লাদে সবে চলি গেলা ঘরে॥
নিমাঝি চরিত্র সব কহে বরাঙ্গনা।
অদ্ভুত শ্রবণে লোকে লাগিল ঘোষণা॥
কহিতে ঘুষিতে আসি ছয় দিন হৈল।
ছয় দিনে সুতিকায়ে ষষ্ঠীপূজা কৈল॥
সপ্ত দিন গেল অষ্ট দিন হৈল সিয়া।
অষ্ট দিনে করাইব আট-কড়াইয়া॥
উরীদ বাটুল মুগ বরবটী মোট।
মুষরী তেরডী ছোলা এ কলাই আট॥
তণ্ডুল গোধুম তিল চিড়া মুশনিঞা।
ভাজিয়া ভাজিয়া ছেলা ভরী থুল নিঞা॥
বণি] ৩৩ক [ক আনিঞা কড়ী গনিয়া ত নিল।
পিঁড়ার উপর পাটে ভরিয়া ত থুইল॥
নগরে নগরে জত শিশুগণ ছিল।
শিবাই সভারে গিয়া ডাকিয়া আনিল॥
বাহির হইলা মিশ্র দেখি শিশুগণ।
সর্ব্বশিশুকে ত দিল মাল্য-চন্দন॥
দুহুজনে একুলা বাড়ী দুহুগাছ।
বাড়ী লইয়া আইসে জাএ উঠান-নাছ॥
আটকলাই আটকলাই নিমাঞি আছে ভালে।
মাএর কোল জুড়াইয়া রহ বাপের কোলে॥
কহি কহি শিশুগণ ঘন আইসে জাএ।
শিশু কহে নিমাঞি আন দেখিব তাঁহাএ॥
কোলে করি শচী দেবী নিমাঞি আনিল।
আনন্দে আকুল শিশু নিমাঞি দেখিল।
ভাজাভুজা দিয়া সব শিশুমন পুরে।
প্রতিজনে কবর্দ্দক দিল ত প্রচুরে॥
পরম আনন্দে শিশু নিজঘর জাএ।
চিন্তিতে শুনিতে সুখে রজনী পোয়াএ॥
নব দিন গেল দশ দিন পরবেশ।
এ নামকরণ আজি চিন্তিত বিশেষ॥
গণকে কহিল রাশি রোহিণীত বৃষ।
বিশ্বম্ভর নাম ইহার পরম সদৃশ॥]

৩৩ খ

[দশ দিবসে গেল অশৌচ উত্তরণ।
বৈদিক আচরি কৈল নামকরণ॥
স্বভাবস্বরূপ ভেল বিশ্বম্ভর নাম।
বিশ্বম্ভর রূপ গুণ বিশ্বম্ভর ধাম॥
এক দুই তিন চারি পাঁচ মাস গেল।
শ্রাবণে ত ছয় মাস প্রবেশ করিল॥
অন্নপ্রাশন যুক্তি করে শচীর সনে।
কিরূপে করিব কার্য্য কহ দৃঢ় মনে॥
শুন প্রভু মহাশয় কহি আমি মর্ম্ম।

সমাবেশ বুঝিয়া করিবে সর্ব্ব কর্ম্ম ॥
তোমা বিদ্যমানে আমি জানি কিবা ধর্ম্ম।
তোমি ত পরম বিজ্ঞ বুঝি কর কর্ম্ম ॥
মহাবংশোদ্ভব তুমি মহোত্তর কাজ।
মহানাম মহাকীর্ত্তি নদীয়া-সমাজ ॥
বড় ভাগ্যোদয় পুত্র রূপগুণবান।
জে দেখএ তাহার মনে না জাগয়ে আন ॥
অতিশয় মহাগোষ্ঠী নদীয়া-নগরে।
সবে মহোত্তর লোক না জানাবে কারে ॥
এত শুনি মিশ্র কহে মন দিয়া শুন।
সর্ব্ব সমাবেশ আছে দুঃখ নাঞি কোন ॥
জে দিনে জন্মিলা পুত্র তোমার উদরে।
সে দিবস হৈতে লক্ষ্মী আমার মন্দিরে ॥
সর্ব্বলোকে আদর ] ৩৪ ক [করিয়া জানাইব।
জে জাহার যোগ্য হএ তারে তাহা দিব ॥
এত বলি নিজ লোকে আনিল ডাকিয়া।
রন্ধনের জত সজ্জ কর মন দিয়া ॥
তলাচর চক জত ভৃত্য সরখেল।
আসিয়া মিশ্রেরে সবে নমস্কার ভেল ॥
কি কাজে ডাকিলা প্রভু করহ আদেশ।
শিরোপরি ধরি মোরা কবো সমাবেশ ॥
প্রথমে তণ্ডুল চিড়া নানা বড়ী ডালী ॥
আর জে রন্ধন-সজ্জা করিবে সাঁভালী ॥
এত শুনি সর্ব্বলোক আদেশ ধরিয়া।
করএ রন্ধন সজ্জা শকতি করিয়া ॥
দিব্য তণ্ডুল চিড়া দিব্য বড়ী ডালী।
বিবিধ পক্কান পুয়া চিনী রস-গালী ॥
সে সব ভিঁয়ানে জত সন্দেশ উখড়া।
ভাণ্ডারে ধরিল আনি পুরী পুরী ঘড়া ॥
অনেক কলসী হাঁড়ী হোলা শত শত।
হিঙ্গ জিরা মরিচ রন্ধন-দ্রব্য জত ॥
অগোর চন্দন যত কস্তুরী কর্পূর।
কুঙ্কুম অগোর সত্ব আনিল প্রচুর ॥
আনী তৈল ঘৃত কাষ্ঠ ঝুনা নারীকেল।
দধি দুগ্ধ মাল্য লাজ ফরমাসী দিল ॥
নিরামিষ্যামিষ্য জত যজ্ঞের রন্ধন। ]
৩৪ খ
[ সকল সুরীত কৈল সাবহিত মন।
নানারূপ বস্ত্র জত ধোয়াইয়া থুইল
যজ্ঞ-শ্রাদ্ধের দ্রব্য আনিয়া এড়িল ॥
নানারূপ অলঙ্কার নিমারি কারণ।
সোনার আনিঞা সব করিল গঠন ॥
করিয়া সম্পন্ন দ্রব্য সব আয়োজন।
মিশ্র-স্থানে তাঁরা সবে করিল গমন ॥
প্রণাম করিয়া তারা করে নিবেদন।
তোমার কৃপাএ হৈল দ্রব্য আয়োজন ॥
এত শুনি মিশ্রবর আনন্দে পুরিত।
গণক আনিঞা দিন করিল ত্বরিত ॥
সিত পঞ্চমী হস্তানক্ষত্র গুরুবারে।
অন্নপরাশন করাইবে ত পুত্রেরে ॥
এত শুনি মিশ্রবর কহে নিজ জনে।
সভারে আদরে গিয়া কর নিমন্ত্রণে ॥
মহা-মহা-পণ্ডিত কুলীন মহান।
যতেক কুটুম্ব ইষ্ট মোক্ষ পরধান ॥
এত শুনি নিমন্ত্রণ করায়ে ত্বরায়ে।
পুত্র ভুঁজাইব মিশ্রবর গুরুবারে ॥
প্রাতঃকালে সবে জাবে তাঁহার মন্দিরে।
অনুগ্রহ আশীর্ব্বাদে ভুঁজাবে কুমারে ॥
এত শুনি সর্ব্বজন নিমন্ত্রণ নিল।
আনন্দ আহ্লাদে গিয়া মি] ৩৫ক [শ্রেরে কহিল।
শুনিঞা ত আনন্দিত হৈল মিশ্রবর।
সংমার্জ্জ মন্দির দ্বার এ নাছ চত্বর ॥
শত শত জন জত সব সংমার্জ্জিয়া।
টানাএ তোরণ-চান্দা কদলী রূপিয়া ॥
যাজ্ঞিক আসিয়া যজ্ঞকুণ্ড সজ্জ করে।

শ্রাদ্ধদ্রব্য সজ্জ বিপ্র করএ আদরে ॥
অদ্বৈত বাদীন্দ্র আদি অধ্যাপক আসি।
চরণ পাখালি দিব্য কম্বলে ত বসি ॥
করি আচমন স্বস্তিক বিধানে।
পুত্র কোলে মিশ্র ছায়ামণ্ডপেরে আনে ॥
বস্ত্রাঙ্গুরী মাল্য-চন্দনে বিপ্র বরি।
মিশ্রবর পুত্রে গন্ধ-অধিবাস করি ॥
পরাইল দিব্যবাস দিব্য অভরণ।
দিব্যমাল্য দেই চতুঃসম চন্দন ॥
বেদবিধান গন্ধ-অধিবাস আচরি।
সর্ব্ব বিপ্র বিশ্বম্ভরে আশীর্ব্বাদ করি ॥
সভারে বিদায় দেই দ্রব্য পুরস্কারে।
বিয়ানে আসিবে কালি কৃপা করি মোরে ॥

কুটুম্ব ইষ্টেরে মিশ্র করাই ভোজন।
আপনি ভোজন করে লৈয়া পরিজন ॥
সর্ব্বলোকে সর্ব্বকার্য্য করি নিয়োজন।
কথো রাত্রে মিশ্রবর করিল শয়ন ॥
সর্ব্বলোক নিদ্রা জাহ সচকিত মনে।
নিশি উঠে করিবেত সর্ব্ব প্রয়োজনে ॥
এত শুনি নিদ্রা জাএ সবে অচেতনে।
কথো রাত্রে কার কার হৈল জাগরণে ॥
প্রভাতে হইব প্রভুর অন্নপরাশনে। ]
৩৫ খ
[ শত শত করিবেক কার্য্য প্রয়োজনে ॥
চূড়ামণি দাস কহে বিষ্ণুপ্রিয়া-নাথ।
করুণাসাগর প্রভু কর দৃকৃপাত ॥

॥ ধানশ্রী রাগঃ ॥

তিন প্রহর নিশি মিশ্র পিড়াএ বসি
ডাকিয়া ত নিজ নিজ জনে।
ঘর উঠান জত চত্বর নাছ পথ
লোক দেই করাহ মার্জ্জনে ॥
তোরণ চন্দ্রাতক টানাইতে দেহ লোক
কদলী রোয়াহ সারি সারি।
রন্ধনের কারণ রান্ধনী করুক স্নান
গঙ্গাজল আন ঘড়া ভরি ॥
শেষ দেখিয়া নিশি প্রাতঃক্রিয়া করি আসী
ব্রাহ্মী মুহূর্ত্তে করি স্নান।
আহ্নিক ক্রিয়া করি তর্পণ জপাচরি
মন্দিরে করিল পয়াণ।
জতেক ব্রাহ্মণ ত্বরাএ গমন
আসিয়া মিশ্রের মন্দিরে।

শত শত জন পাখালী চরণ
জার জে যোগ্য কার্য্য করে ॥
বিবিধ বাজন বাজাএ সুমোহন
বাজায়ে নানা বাদ্যকরে।
কাহার কথন না বুঝে কোন জন
না কহে বুঝে ঠারে ঠোরে ॥
ভাটঘটা জত বৈতাল অবভট্ট
সিংঘল পিঙ্গল সুছা ] ৩৬ ক [ ন্দে।
বিবিধ যন্ত্র মেলি কলান্ত কৃষ্ণ-কেলি
গাএ ত ধ্রুপদ-প্রবন্ধে ॥
বরাঙ্গনা জত মঙ্গল গাএ ত
ব্রাহ্মণ বেদধ্বনি করে।
বিপ্র বেদবিধি শ্রাদ্ধ যজ্ঞ আদি
করএ মিশ্র পুরন্দরে ॥
আনি বিশ্বম্ভরে উদ্বর্ত্তন করে
করএ বিধি মহাস্নানে।
পরাই বসন এ মাল্য-চন্দন
আভরণ পরিধানে ॥
যজ্ঞ শ্রাদ্ধ আদি করাই বেদবিধি
প্রবেশ করাই মন্দিরে।
অতি সে শুভক্ষণ অন্ন-পরাশন
করব প্রভু বিশ্বম্ভরে ॥
হাসি বিশ্বম্ভর বসি পিঠোপর
বিবিধ উপচার দেখি।
করি দৃকপাত সভায়ে দেহি হাথ
লীলাএ কাহুঁ না উপেখি ॥
জা দেই জাহা খাই অঙ্গুলি দেখাই
তাহা সে আনিবারে কহে।
আন জে আনএ না মুখ মেলয়ে
নানা সে নানা করি রয়ে ॥
করিয়া ভোজন শ্রীশচীনন্দন
আচাই মুখশুদ্ধি করে।

পরিয়া বসন ভূষিত বেশন
পিঁড়া আসন উপরে॥
মাল্য চন্দন গুবাক জেবা ধন
জারা জে ঠলে (?) তা দেএ।
মিশ্র জগন্নাথ করিয়া দৃকপাত
আদর পুরস্কার নেএ॥ ]
৩৬খ [ অন্ন-পরাশন শ্রীশচীনন্দন
আনন্দ নদীয়া নগরে।
রজত কাঞ্চন বিবিধ আয়োজন
দেই প্রতি ঘরে ঘরে॥
নবদ্বীপ-বাসী মিশ্র-ঘরে আসি
আদরে দেখি বিশ্বম্ভরে।
এ মাল্য-চন্দন রজত কাঞ্চন
যৌতুক নানা উপচারে॥
অদ্বৈত আচার্য্য মহা অধ্যাপক
বিবিধ অলঙ্কার আনি।
প্রেমানন্দ রঙ্গে দেএ শ্রীঅঙ্গে
ভাবে এ দিগ না জানি॥
আজি সে শুভ ভেল ত্রিবিধ তাপ গেল
দেখি শ্রীচান্দ-মুখে।
কলি-কালসর্প হরিয়া সর্ব্ব দর্প
মাধবেন্দ্র দিল সুখে॥
কহিতে প্রেমে মাতি যেন মত্ত হাথি
মহাভাবে প্রভু নাচে।
দেখি সর্ব্বলোক পাসরে দুঃখশোক
নাচে অদ্বৈতের পাছে॥
জতেক পণ্ডিত এ লাজ-খণ্ডিত
নাচিতে জাএ গড়াগড়ি।
অট্ট অট্ট হাস গলিত অঙ্গবাস
হাথের পুথি ভূমি পড়ি॥
দেখি অদ্ভুত ঠাকুর অদ্বৈত
গৌরাঙ্গ-প্রেমের বিভূতি।

হরিব দুঃখভার অব সে বেদসার
করিমু প্রভুবরে স্তুতি॥
তোমার প্রভাব করুণ স্বভাব
কহিতে লাখ মুখে নারে।
অচিন্ত আদরে আরতি নির্ভরে]
৩৭ ক [প্রেম দেহ সভাকারে॥
জে প্রেমধনহীন সর্ব্ব দেব খীন
লখমী ঝুরয়ে জাহাবে॥
জে প্রেম অনন্ত খোজি হ্য হন্ত
সে প্রেম দেহ জারে তারে॥
হরী রসময় ব্রজেরে সদয়
প্রেম দিতে তাঁসভাবে।
দিতে সে প্রেমধন অতি নিকরুণ
দিলে নগরী অবিচারে।
অবতার দশ প্রেমেতে কর্কশ
বুঝিষা বুঝ তাঁ সভারে॥
দুরন্ত কর্কশে দেহ প্রেমরসে
অসাধনে সভাকারে॥
তুমি সি প্রভুবর করুণ অন্তর
নিরন্তর কৃপারাশি।
না ভজি প্রেমপাএ উপামা দিব কাহে
তো সম কারে নাঞি বাসী॥
চারি মুখে ধাতা গাএ বেদ-গাথা
নাঞি বুঝি আদি অন্তে।
বিবিধ বিচারে কহে সারধারে
অচিন্ত অসংখ্য অনন্তে॥
পাঁচ মুখে গাএ বিষ্ণু স্তব পাএ
পুন সে অচ্যুত হরি।
দেখি পরাৎপর শিব দিগম্বর
নাচত কহি হরি হরি॥

সহস্রবদন পাএ তোরি গুণ
বিংশতি শতকর্ণে শুনে।
সহস্র তীন আখি তোমার পদ দেখি
ভাবে অনন্ত অখিলে॥
জত সে দেবগণ তোমারি শরণ
তাঁরা সে অধিকৃত দাসে।
ষোড়শ শকতি তেজিয়া মুকতি
তোমারি চরণ বিলাসে॥]

৩৭ খ

[ছাড়ি দীর্ঘ ছন্দ পয়ার প্রবন্ধ
তোমারি স্তব অভিলাষে॥
বিষ্ণুপ্রিয়া-নাথ করহ দৃকপাত
কহত চূড়ামণি দাস॥

॥ সিন্ধুড়া রাগঃ॥

ছয়মাস জন্মিয়াছেন নদীয়া নগরে।
ধর্ম্ম কর্ম্ম দেখিল সে প্রতি ঘরে ঘরে॥
করে স্বভাব আর না দেখি প্রকার।
সর্ব্ব লোক হএ দেখি ভবসিন্ধু পার॥
শ্রীবাস পণ্ডিত সাথ কান্দি যুক্তি করি।
হৃদয়ে ফাটএ কলি-দুরাচার হেরি॥
ন্যাসি বিপ্র নাহি করে আশ্রমের ধর্ম্ম।
সকামী মুমুক্ষু ছাড়ে ব্যবহার-কর্ম্ম॥
ব্রাহ্মণের সেবা ছাড়ে যত শূদ্রবর।
বুঝিল ডুবিল সভে কলি-পাপভর॥
ইহার অধিক দেখি কান্দি যুক্তি করি।
হেনবেলা উপসন্ন মাধবেন্দ্র পুরী॥
পুরী কহে বিপ্র অহে কান্দ কি কারণ।
তার তেজ দেখি মুগ্ধ বন্দিলুঁ চরণ॥
কলি-দুরাচার দেখি জীর্ণ কলেবর।
পুরী কহে কৃষ্ণচন্দ্র ভজ নিরন্তর॥
তোরে দীক্ষা শিক্ষা দিয়া জপিমু অজনে।
জপবলে কৃষ্ণজন্ম দেখিবি এখানে॥

৩৮ ক

[এত বলি মাধবেন্দ্র দীক্ষা শিক্ষা দিয়া।
তোমা জন্মাইতে জপে ঝারিখণ্ডে গিয়া॥
তার জপ-বলে প্রভু তোর জন্ম হইল।
পুরীর প্রসাদে রাঙ্গা চরণ দেখিল॥
এত বলি শ্রীঅদ্বৈত বিদায় বিধান।
পুরস্করি অনুব্রজে মিশ্র মহান॥
জার জেই যোগ্য তাহা দিল মিশ্রবর।
আনন্দ ত্রিবিধ লোক চলে নিজঘর॥
আনন্দী অদ্বৈত-স্তবে নবদ্বীপ-নাথ।
চূড়ামণি দাসে প্রভু কর দৃকপাত॥]

৩৮ খ

[।' ধানসী বাগঃ ॥

অত জত মিশ্র-ইষ্ট কুটুম্ব আবাধ্য শিষ্ট
জার জেবা যোগ্য দ্রব্য দিয়া।
যথাযোগ্য ব্যবহাব বিদায় ত সভাকাবে
সভাসত অনুব্রজ গিযা ॥
মিশ্রবব আসি ঘবে সরখেল কিঙ্কবে
প্রেমভাবে কবাই ভোজনে।
বাৎসল্য অনুবোধে দিযা দিব্য পবসাদে
সর্ব্ব কার্য্যে কৈল নিযোজনে ॥
ভোজন করিল বিধি আচমন মুখশুদ্ধি
শয্যা বসি তাম্বুল খাএ।
পুত্রে কোলে বসাইয়া লাখ লাখ চুম্ব দিযা
বাৎসল্য রূপ বিলাযে ॥
নিবিখিযা পুত্রেব মুখ আখি জলে ভিজে বুক
উপামা দিবারে মিশ্র চাযে।
দেখিযা শ্রীমুখচাঁদ নিছনি কবিল চাঁদ
উপামা ত আব দিব কারে ॥
ছত্রিত সোশর বব কেশ ভৃঙ্গ-সহোদব
পবিসব চারু ভালতটে।
উন্নত ভ্রূব ভঙ্গ দীঘল আখি সুবঙ্গ
পদ্ম জব (?) শশীব সঙ্কটে ॥
শ্রবণ সুন্দব অতি অনির্মিত প্রজাপতি
এ রূপ স্বরূপ নাঞিঃ তুলে।
কপোল বিমল পীন কনক মুকুর-দীন
তাপে প্রবেশল অম্বু জলে ॥
সুদীর্ঘ উন্নত নাসা মন-আখি-কুল বাসা
বাঁধুলী সে চঞ্চু অধরে।
চিবুক চারু অতুল দশন সে কুন্দ ফুল
হাসি শশী রাশি রাশি ঝবে ॥
সিংহ জিনি গ্রীব মাঝ সুবলিত ভুজ রাজ
কম্বু বর্ত্ত বক্ষ পরিসরে।

উন্নত নিতম্ব বিম্ব যেন শিশু করিকুম্ভ
তরু জঙ্ঘ বলিত সুন্দরে ॥
চরণ সুরঙ্গ কঞ্জ মন্দম ] ৩৯ ক [করন্দ পুঞ্জ
. অঙ্গুলি-নখ শশধরে
মহাসল্লক্ষণবর- ভূষিত চরণ কর
কৃষ্ণ বিনে আর নাঞি কারে ॥
জে অঙ্গে দেখয়ে আখি সে অঙ্গে ত রহে মাখি
আর অঙ্গে আসিবারে নারে ।
শুন বিষ্ণুপ্রিয়া-নাথ কর শুভ দৃক্‌পাত
চূড়ামণিদাস অনাথেরে ॥

শ্রাবণ মাস গেল ভাদ্র প্রবেশ হৈল
কৃষ্ণাষ্টমী কৃষ্ণের জন্ম ।
ত্রিভঙ্গ অঙ্গ করি মুরলী-মুদ্রা ধরী
বিপুল পুলক অঙ্গে ঘর্ম্ম ॥
দীঘল আখির জল মাঝিয়া ভিজিয়া গেল
শচীদেবী চমকিত মন ।
বিশ্বম্ভর-চরিত দেখিয়া বিপরীত
মিশ্রবরে করি নিবেদন ॥
শুনহ মিশ্রবর ভিজিল কেন ঘর
নিদ্রা হৈতে উঠি দেখ আসি ।
ব্রাহ্মী মুহূর্ত্ত ভেল সবে গঙ্গাস্নানে গেল
নভ-মণ্ডলে পরকাশী ॥
উঠি মিশ্র বিকল ঘর পুরিত জল
কি ভেল কি ভেল করি চায়ে ।
পুত্র খাটের সনে ধরিল দুজনে আনে
তুরিতে লইল পিড়ায়ে ॥
পুরী পুরী কলসী পানি সিঁচিয়া দাসী
মন্দির করয়ে মার্জ্জনে ।
খাট ভিজিয়া ধার মাটি ছিড়ে পিড়ার ]
৩৯ খ [ যেন জলধর গাঢ় বরিষণে ॥

দেখে সর্ব্বাঙ্গ তারে মুরলী-মুদ্রা করে
অধর গত বয়ে শ্বাসে।
সর্ব্বলোক আসিয়া শিশু দেখএ গিয়া
দেখি দেখি লাগএ তরাসে॥
কহএ কেহ কেহ বৈদ্য আনি দেখাহ
পুথী দেখি করুক বিচারে।
আমরা নাঞি জানি সর্ব্বাঙ্গে বয়ে পানি
বৈদ্য করুক প্রতীকারে॥
এত শুনি শ্রীবাস অদ্বৈত সঙ্গে করি
আসিয়া ত মিশ্রবর-ঘরে।
দেখিয়া ত বিশ্বম্ভর গোবিন্দের রূপধর
দুঁহে নাচে গাএ উচ্চস্বরে॥
শুন হে সর্ব্বজন ব্রজের প্রাণধন
জন্মিয়াছে মিশ্রবর-ঘরে।
এ কলি-কালসর্প হরিব বিষদর্প
নামামৃত ছড়াব সংসারে॥
উঠহ বিশ্বম্ভর মহাভাব সম্বর
ইহা বুঝি কাহার শকতি।
পরম পরাৎপর ব্রজবীর সুন্দর
সর্ব্বজনে দিবে প্রেম-ভকতি॥
শুনিঞা ত প্রভু হাসি খাটেতে উঠিয়া বসি
দেখিয়া কোল পসরে।
পুত্র কোলে করি সুখে পাখালিয়া শ্রীমুখে
লাখ চুম্ব দেই অধরে॥
শ্রীঅদ্বৈত কহে শুন মিশ্র দিয়া ত মন
কৃষ্ণজন্ম-যাত্রা আজি কর॥
মিশ্র এ] ৪০ক [তেক শুনি সর্ব্বলোক ডাকী আনি
নানারূপ করে উপহার॥
শ্রীকৃষ্ণ-যাত্রা করি সভাকার মন পুরি
বিদায় ত দিল সর্ব্বজনে।
কুটুম্ব পরিজন করাইয়া ভোজন
যজ্ঞ-শেষ করএ ভোজনে॥

প্রকাশ মহাভাব জে জে শুনয়ে সব
অসাধনে বিষ্ণুভক্তি পাএ।
শ্রীবিষ্ণুপ্রিয়া নাথ করহ দৃক্‌পাত
চূড়ামণি দাস গাএ॥

একদিনে শচীদেবী উঠি প্রাতঃকালে।
বদন পাখালে দেবী ভৃঙ্গার-জলে॥
রাত্রিবাস তেজি দেবী কাচা ধুতি পরে।
গৃহকর্ম্মে নিয়োজিল কিঙ্করী-কিঙ্করে॥
বিশ্বম্ভর শোয়াইয়া শ্রীঘর ভীতর।
দেবগৃহ মার্জ্জীয়া ত চলিলা সত্বর॥
মন্দির মার্জ্জিয়া দেব দ্রব্য মাঁজে ঘসে।
গঙ্গাজলে পাখালএ মনের সন্তোষে॥
হেন বেলা শ্রীমন্দিরে শুনে বংশীসান।
শুনি কাঠ মাজরে যে দরপে পাষাণ॥
আবেশে বিরল দেবী জাএ শ্রীঘরে।
কোথা কিছু না দেখিয়া চিন্তয়ে অন্তরে॥
যাবদ শুনিঞা আছি সুমধুর বাঁশী।
তাবদ মনেতে সব উচাটন বাসী॥
কাঁপিয়া কাঁপিয়া উঠে পরাণ-পুতলী।
দুই আঁখির জল মোর পড়এ উথলী॥
সকল গায়ের লোম উঠিল সিহরি।
কাঁপএ সকল অঙ্গ চলিবারে নারি॥]

৪০ খ

[না জানি কি হএ নয়ে আন প্রভুবরে।
জীবন সফল করে। দেখিয়া তাঁহারে॥
পুত্র বিশ্বরূপ আন দেখি তাঁর মুখ।
নয়ান জুড়াঙ জুড়াঙ মনগত দুঃখ॥
শুনি সত্বরে আইলা মিশ্র জগন্নাথ।
মন্দিরে আইলা বিশ্বরূপ পুত্র সাথ॥
দেখি শচীদেবী মিশ্রে ত্রাস উপজিল।
ভূমি পড়ি বিশ্বরূপ কান্দিতে লাগিল॥
সর্ব্ববিদ্যা তর্কেন্দ্র সর্ব্বজ্ঞ ভট্টাচার্য্য।
সর্ব্বমান্য অধ্যাপক বিপ্রকুল-আর্য্য॥
শচীর মাতুল তিঁহি পরম বেথিত।
চলিলা তাহার স্থানে অনুমানি চিত॥
মিশ্র দেখি ভট্টাচার্য্য বসাই আসনে।
জিজ্ঞাসা করিয়া কয়ে সারধার মনে॥
মিশ্র কএ অদ্ভুত শুনি মহাশয়ে।
শচীর অস্বস্তি দেখি আইলু পাই ভয়ে॥
হাথে পুথী ভট্টাচার্য্য চলিলা সত্বর।
ত্বরাএ পাইল গিয়া মিশ্রবর-ঘর॥
ইষ্টদেব ভাবিয়া দেখিল সারধার।
যক্ষ দানা নারা নহে কৃষ্ণের বিহার॥
পুত্র শোয়াইয়া শচী গৃহকর্ম্ম করে।
অলখিত শুনিলেন মুরলীর স্বরে।
কৃষ্ণের বল্লভা বাংশী জগত-মোহিনী।
কাঠ মাজরে শৈল দরপয়ে পানি॥
স্বভাবমধুর শচী সতী পুণ্যবতী।
মুরলীর ধ্বনি শুনি কৃষ্ণে হৈল রতি॥
উদয়ে সাত্ত্বিক ভাব স্বভাব অব] ৪১ক [লা
পরম সরসা দেবী হইলী বিহ্বলা॥

অনিছা অজ্ঞানে যদি অগ্নি হাথ পড়ে।
অগ্নির দাহন-শক্তি ততক্ষণ পোড়ে॥
সাত্ত্বিক ভাব জার অঙ্গে হএ জাত।
ভুবনপাবন সেই হএ অচিরাত॥
ব্যাসদেব কহিয়াছেন শ্রীভাগবতে।
ভুবনপাবন লোক হএ যেনমতে॥
জার অঙ্গে পুলক বৈবর্ণ্য আখিজল।
স্বেদ কম্প গদগদ ভাব সকল॥
ত্রিভুবন পবিত্র করএ মহাজন।
ইথে আন না করিবে ব্যাসের বচন॥
নিমাই আনিঞা দেহ শচীদেবীর কোলে।
উহার পরশে ভাল হৈব সকলে॥
নিমাঞি পরশে শচী হলি সচেতন।
পুত্রমুখ চাহি দেবী পিতে দেই স্তন॥
নিমারি সকল অঙ্গ ভট্টাচার্য্য চায়।
যত যত সল্লক্ষণ দেখিবারে পায়॥
ভট্টাচার্য্য কহে অহে মিশ্র মহামতি।
তোমার পুত্রের দেখি অসংখ্য বিভূতি॥
যত যত সল্লক্ষণ কহে সামুদ্রকে।
তোমার পুত্রের অঙ্গে দেখ একে একে॥
সপ্তস্থানে রক্তবর্ণ দেখ চারুতরে।
জিহ্বাধর তালু আখি নখ পদ করে॥
আর মহা-সলক্ষণ স্থান তুঙ্গ কন্ধ।
মুখ নাসা বক্ষস্থল নখর নিতম্ব॥]
৩৪ খ
[বিস্তারিত ত্রয় স্থান বক্ষ ভাল শির।
খর্ব্ব গ্রীব জঙ্ঘ দেশ গুপ্ত শরীর॥
ত্রয় মহা সুগম্ভীর নাভি স স্বর।
পঞ্চ দীর্ঘ নাসা মুখ আখি জানু কর॥
পঞ্চ সূক্ষ্ম কেশ দন্ত ত্বকাঙ্গুলী-রেখা।
এ বত্তিস সলক্ষণ সামুদ্রকে লেখা॥
চারি পাঁচ সলক্ষণে হএ নৃপবর।
পাঁচ ছয় সলক্ষণে স -দ্বীপেশ্বর।
ছয় সাত সলক্ষণে হএ সুরবর॥
অষ্ট দশ সলক্ষণে ত্রৈলোক্যবিহারী।
ষোড়শ সলক্ষণে অংশ-অবতারী॥
সপ্তদশ সলক্ষণে কল্পের ঈশ্বর।
একবিংশতি সলক্ষণে অবতার পর॥
দ্বাবিংশতি সল্লক্ষণে মহাবিষ্ণু নাম।
দ্বাত্রিংশতি সলক্ষণে বৃন্দাবন-ধাম॥
কর-পদে আছে জত মহা সলক্ষণ।
সকল দেখাও দেখ সাবহিত মন॥
মৎস্যপুচ্ছ জম্বু ফল ধ্বজ বজ্র যব।
চক্রাঙ্কুশ পদ্ম অঙ্ক দেখ এই সব॥
ভট্টাচার্য্য কহে অহে মিশ্র পুরন্দর।
কথা নাঞি দেখী তোর পুত্রের সোসর॥
এত রূপ এত সলক্ষণে জন্ম জার।
সব দেব শিরোমণি তার অবতার॥
আর জত গুণ দেখাইব পরিণামে।
অঙ্গ] ৪২ ক [বিভূতি জত অনুপাম ধামে।
এত কহি ভট্টাচার্য্য বিদায় করিল।
বসন-ভূষণে মিশ্র তাঁহাকে বরিল॥
অনুব্রজি থুইল নিঞা তাঁহার মন্দিরে।
স্তব করে মিশ্রবর বিনয়-বেভারে॥
পুত্রের এসব কথা না কহিবে কারে।
কল্যাণে রহুক পুত্র সমর্পিলু তোরে॥
এত বলি বিদায় করিল মিশ্রবরে।
ত্বরাএ মেলিলা গিয়া আপনার ঘরে॥
সভা ডাকি আনি কহে মধুর বচনে।
এসব কথন যেন কেহ নাঞি শুনে॥
পুত্র দেখি পাএ মিশ্র রসানন্দ প্রেম।
রঙ্ক ঘর ভরি যেন পাএ রত্ন হেম॥
তিন বৎসর হইল গাইতে ঘোষিতে।
নানা অভরণ দিল অঙ্গ ভুষিতে॥
ধাইয়া ধাইয়া বুলে এ ঘর-মন্দিরে
কখন কখন জাএ এ নাছ-বাহিরে॥

শিশুমাত্র দেখিলে ধাইয়া জাএ ঘরে।
জত শিশু দেখি জাএ মিশ্রের মন্দিরে॥
ধাইয়া ধাইয়া গিয়া লুকাএ ত কোণে।
কখন কখন হাসি চাহে শিশুপানে॥
জবে দেখি তাহারা ঘরেরে করে মুখ।
ভুভু করি হাসিয়া বাড়াএ তার সুখ॥]
৩৪ খ
[মোহন চরিত্র শিশু পাসরিতে নারে॥
না খাএ না পীএ মাতা-মন্দির পাসরে॥
শচী কহে অহে পুত্র খীর-নাড়ু খাহ।
সকল ছাওয়াল সঙ্গে রঙ্গে খেলাহ॥
নিমাঞি কহএ মা গ এথা নাঞি খাব।
খাইবার দ্রব্য লৈয়া শিশু-ঠাই জাব॥
এত শুনি শচীদেবী পুত্র কোলে করি।
লাখ চুম্ব দিয়া দ্রব্য দেই পাথি ভরি॥
কাখে পাথি লই গেল বালকের ঠাই।
নানাবিধ ভক্ষ্য দ্রব্য ধরিল তথাই॥
পরম আনন্দে শচী গৃহকর্ম্ম করে।
নিমাঞি বাটীয়া দ্রব্য দিল ত সভারে॥
দ্রব্য খাই নানারঙ্গ করে শিশুগণে।
নিমাঞির গত প্রাণ আন নাঞি মনে॥
ছাওয়ালের বাপ-মাএ শিশু চাই বুলে।
বুকে ঘা হানিয়া ভিজে নয়নের জলে॥
পুত্র করি নাম ধরি ডাকে উচ্চস্বরে।
শুনিঞা লুকাএ শিশু মিশ্রের মন্দিরে॥
শচী কহে শুন অহে নগরিয়া লোক।
মোর ঘরে পুত্র পাবে না করিহ শোক॥
এত শুনি আহ্লাদে চলিলা মিশ্র-ঘর।
সবেত দে] ৪৩ক [খিল গিয়া আপন কোঁয়র।
প্রেম-লোলে করি কোলে ঘরেরে গমন।
হৈল আমলকী স্নানে করাএ ভোজন॥
আচমনে নিদ্রা জাএ সব ছাওয়ালে।
নিদ্রাএ চেতন পাইল যব সন্ধ্যাকালে
নিমাঞি নিমাঞি বলি উঠে সব শিশু।
বাপ-মাএ কয়ে ইহা না বুঝিএ কিছু॥
একদিন গিয়া মাএ আছে মিশ্র-ঘরে।
নিদ্রা জাগরণে শিশু আন নাঞি ফুরে॥
মাএ কহে পুত্র অহে হৈল রাত্রিকালে।
প্রভাতে উঠিয়া সবে জাইহ সকালে॥
অন্ন খাই শুই নিশি হৈল পরভাত।
মিলিলা সকল শিশু বিশ্বম্ভর সাত॥
এতরূপে নানা রঙ্গ করে শিশু সাত।
শিশুজনে কৈল গৌর শুভ দৃকপাত॥
মা বাপ পাসরে শিশু পাসরিল ঘর।
বাঁধিল ত বিশ্বম্ভর সভার অন্তর॥
জত জত জাতি বসে নদীয়া নগরে।
প্রভাতে উঠিয়া সবে দেখি বিশ্বম্ভরে॥
হেন বুঝি জলনিধি রূপগুণ কহিএ।
পুনঃ পুন কহিলে কে কাহিতে পারে॥

অনন্ত কলপ মানিএ অলপ
অনন্তরূপ যদি ধরে॥
জয় জয় প্রভু শচীর নন্দন
পুরী মাধবেন্দ্র-নাথ।]
৪৩ খ[ অজন ঝারিখণ্ডে জপ পরচণ্ডে
কৈলে শুভ দৃকপাত॥ ধ্রু॥
জে মাধবেন্দ্র পুরী নদীয়া-নগরী
অদ্বৈত আচার্য্য দেখি।

শুন হে ব্রাহ্মণ বিরস কেন মন
কেন বা কান্দ হৈয়া দুখী ॥
দেখিয়া পুরীবর উঠিয়া সত্বর
অদ্বৈত করএ প্রণাম।
পাদ-প্রক্ষালনে বসাই আসনে
কহএ নিজ পরিণাম ॥
শুন হে মহাশয়ে তোমার সদাশয়ে
দেখিয়া পাইলুঁ বড় সুখ।
কলি-দুরাচার অনিত্য ব্যবহার
দেখিয়া ফাটে মোর বুক ॥
কহএ পুরী শুনি শুনহে দ্বিজমুনি
বুলো (মুঞি) অই খেদে।
কৃষ্ণের জন্ম হব নামগুণ গাব
কলি-দর্প কবো ছেদে ॥ ৫ ॥
দীক্ষা করহ তুমি শিক্ষা দিব আমি
দিবসে রহিবে জপজাগে।
মাঠে ঊর্দ্ধ করে ডাকিহ উচ্চস্বরে
অনুদিন গিয়া নিশাভাগে ॥৬॥
মাধবেন্দ্র-প্রসাদ লভি অদ্বৈতচান্দ
নিতু জপে শ্রীবাসের সাত।
মাধবেন্দ্রের জপে জন্মিলেন নবদ্বীপে
চূড়ামণি দাসের নাথ ॥

॥ ধানসী ॥
॥ মান জতি ॥

জতেক ব্রাহ্মণ পরম শুদ্ধ মন ]
৪৪ ক [ পণ্ডিত সদাচার অতি।
যজন যাজন অধ্যয়ন অধ্যাপন
দান প্রতিগ্রহ নিতি ॥
নদীয়া মহাস্থান গঙ্গা সন্নিধান
বসএ জত জত জাতি।
শচীর তনয় বয়স্ত জত হএ
প্রভাতে আইসে নিতি নিতি ॥ধ্রু॥

ক্ষত্রিয় শুদ্ধমতি আয়ুধ-বিভুতি
নিজধর্ম্ম তৎপর।
ভট্ট উদভট্ট জাত অবহট্ট
প্রসন্ন কবিতে মুখর ॥২॥
দৈবজ্ঞ দৈবতারি জ্যোতিষ বিচারি
দেবভট্ট দেবপর।
বৈশ্য ধর্ম্মসেতু বণিজ্যা এই হেতু
দানধর্ম্ম নিরন্তর ॥৩॥
বৈদ্য আয়ুর্বেদ চিকীছা মহাভেদ
বিশারদ উপাধ্যায়।
কায়স্থ সদাচার ন্যাখত বিচার
জ্ঞানএ পরম উপাএ ॥৪॥
সৎ-শূদ্র গোপ সদাচার রূপ
দেব-বিপ্র-সেবাপর।
সধর্ম্ম আচরী রাজসেবা করি
বাণিজ্য সদা তৎপর ॥৫॥
বারুই তাম্বুলী তেলী তাঁতী মালী
নাপিত মোদক কুমার।
ধনমানে ধিক পঞ্চবণিক
করএ স্বধর্ম্ম আচার ॥৬॥
দোকান বাজার জতেক জাতি আর
কহিলে কহিবারে নারী।]
৪৪ খ [হৃদুরা মন্দিরে ভূষিত ইন্দিরা
যেন দেখি মধুপুরী ॥৭॥
স্বজাতি কর্ম্মকার সোনার লোহার
কুশলী বসে বাদ্যকার।
অসংখ্য জাতি তাহি যে চাহি তাহা পাই
উপামা দিতে নাই আর ॥৮॥
মিশ্রের মন্দির ভূষিত শিশুবর
অনাহ্বানে আইসে নিতু।
দাস চুড়ামণি কহে গৌরমণি
বাল্য-পরকাশ হেতু ॥

॥ ধানশ্রী ॥

॥ একতালী মান ॥

ছিরণ কিরণপুঞ্জ সৌদামিনীচয়।
চম্পক হেমচান্দ রসসুধাময় ॥
গৌরতনু নিছনী ইছনী নাঞি আট।
বিহি দরশায়ল রূপজ্যোতি-হাট ॥১॥
নবীন বালক মেলী কেলি-কুতূহলী।
ধাবত গায়ত সব গোকুলক কেলী ॥ ধ্রু ॥
চাঁচর চিকুরচয় পরিসর ভাল।
শোণক সন্ধ্যায়ে যেন খেল মেঘমাল ॥
চটুল উন্নত ভুরু দীঘল নয়ান।
হাস-অমিঞা রয়ে চাঁদ বয়ান ॥২॥
উন্নত সিংহগ্রীব উন্নত সে কন্ধ।
পরিসর বক্ষ চারু দীর্ঘ ভুজদ্বন্দ্ব ॥
উন্নত নিতম্ব বিম্ব সুগম্ভীর ] ৪৫ক [ নাভি।
সুবলিত উরু জঙ্ঘ অদ্ভুত শোভী ॥৩॥
বিমল রাতুল কঞ্জগঞ্জ পদযুগ।
প্রেমরস মকরন্দ ভক্তভৃঙ্গভুগ ॥
মায়ের আঁচল ধরি কব নাচে নাট।
কব কহে চল মা গ জাই গঙ্গা-ঘাট ॥৪॥
কব ভূমি শুই কহে তোল মোকে কোলে।
ধরি দশ বিশ জনে তুলিতে না পারে ॥
সকল লোকের অঙ্গ শ্রমজলে তিতে।
তিন বৎসরের শিশু নারিল তুলিতে ॥৫॥
এক শিশু কহে শুন শচী ঠাকুরাণী।
সবে থহো একা মু তুলিতে পারো জানি।
কোলে করি বিশ্বম্ভর এক শিশু তোলে।
ইহে ইহে করি শিশু পাতিলেক গোলে ॥৬॥
এনমত্ত বাল-কেলি করে বিশ্বম্ভর।
নানা মিষ্ট দ্রব্য খাই চলে শিশু ঘর ॥
পুত্র কোলে করি শচী তুলিল পিঁড়ায়ে।
সুগন্ধি আঁওলা তৈল দিল পুত্র-গাএ ॥৭॥
দিব্য গঙ্গাজলে পুত্র স্নান করাইল।
তিলক করাইল দিব্য আভরণ দিল ॥
নানা উপচারে পুত্রে করাই ভোজনে।
আচমনে দিব্য শয্যা করাইল শয়নে ॥৮॥
মিশ্রেরে কহএ শচী পুত্রের করণ।
শুনিঞা ত মিশ্রবর সচিন্তিত মন ॥
অদ্ভুত বালকেলি শুনে জেই জন।
চূড়ামণি দাস কহে পাএ প্রেমধন ॥৯॥

॥ শ্রীরাগঃ ॥

॥ একতালি ॥

৪৫ খ

[ প্রভাতে সকল শিশু আসে মিশ্র-ঘরে।
আনন্দ আহ্লাদে দেখে গৌর বিশ্বম্ভরে ॥
বিশ্বম্ভর সর্ব্বমুখ হাসিয়া চাহিল।
রঙ্ক অঙ্ক ভরি যেন মহারত্ন পাইল ॥১॥
যেন মহোদধি নদনদী পাই লয়ে।
গৌরে মিশাইল সব শিশুর আশয়ে ॥
নিমাঞি কহয়ে শুন সব শিশু ভাই।
ভাগীরথী দেখিবারে চল সবে জাই ॥২॥
কূলে থাকি ভাগীরথী করিব প্রণাম।
তাঁহার গর্ব্তেতে নাঞি করিব পয়ান ॥
জানি ধরি লরি জাএ মোসভারে জলে।
মোরা শিশু জল-মাঝে না সাজএ বলে ॥৩॥
এত বলি সভা লইয়া জাই গঙ্গাতীর।
দণ্ডবত কৈল গিয়া দেখি গঙ্গানীর ॥
বিশ্বম্ভর দেখি গঙ্গা তরলতরঙ্গ।
ভাবে মহা-পুলকিত দেখি গৌর-অঙ্গ ॥৪॥
গঙ্গার গর্ব্তেতে জত লোক গিয়াছিল।
ডুবিতে ডুবিতে সব পালাই আইল ॥

দুকুল ছাপাই বহে গঙ্গা উথলিয়া।
সর্ব্বলোক দেখিবারে জাএ ত ধাইয়া ॥
বাঁঅড়ে-] ৪৬ক [র তটে জত গোবৎসাদি ছিল।
জাহ্নবীর জলে সব ভাসাইয়া নিল ॥
দেখিয়া ত স্তব করে গৌর বিশ্বম্ভর।
অকালের বন্যা গঙ্গা আপনি সম্বর ॥৬॥
এত বলি বাহু তুলী কহে পুনঃ পুন।
শুনি শুনি ভাগীরথী হই গেলি খীন ॥
স্থগিত পুলকে স্বেদ স্বভাবশরীর।
স্তবন করএ দেবী দেখি গৌর বীর ॥৭॥
অদ্ভুত পরাৎপর রসার্ণব রূপ।
প্রেমরস-সংপুট শ্রীচন্দ্রমুখ ॥
দেখিয়া আহ্লাদ স্বেদ পুলকিত দুন।
তোমারি প্রভাব মোর নাঞি দোষগুণ ॥৮॥
গঙ্গার আদরে গৌর আনন্দিত হৈয়া।
গঙ্গাস্নান করি চলে শিশুগণ লৈয়া ॥
নিমাই কহএ মা গ গঙ্গাস্নান কৈল।
বালক-সাথ মা গ ভোখ বড় পাইল ॥
হাসিয়া ত শচী দিল নানা উপচারে।
খাএ খাওয়াএ সব বাল্য-ব্যবহারে ॥
ঘর গেল শিশু ঘরে আসি বিশ্বম্ভর।
চূড়ামণি দাসে শুভ দৃকপাত কর ॥১০॥

॥ সিন্ধুড়ারাগঃ ॥
॥ একতালী মান ॥

নিমাঞি দেখিয়া শচী বাৎসল্য শরীরে।
কোটি প্রাণ উর্দ্ধভাবে পুত্র কোলে করে ॥ ]
৪৬ খ
[ বিপুল পুলকাবলি কাঁপে অঙ্গলতা।
দুই স্তনে ঝরে দুগ্ধ রসে উনমতা ॥
স্তবধ মুগধ সব করে কানাকানি।
কি করিব কি করিব কিছুই না জানি ॥
ঘরে যে ঠাকুর নাঞি কব কার পাশে।
বাউল ইতর জন দেখি পাছে হাসে ॥
হেন বেলা বিশ্বরূপ আসিয়া মন্দিরে।
না করিহ তএ দাসী-দাসে মানা করে ॥৪॥
নিমাঞি দেখিয়া কহে কর স্তন পান।
এখানে চিয়াব মাতা ইথে নাহি আন ॥
এত শুনি বিশ্বম্ভর মাএরে চিয়াএ।
সচেতন হই শচী পুত্রমুখ চাহে ॥৫॥
শুনিয়া ত বিশ্বরূপ মাএ বসাইল।
মুখ পাখলিতে ঘটি গঙ্গাজল দিল ॥
বড় ভোখ হইল মা গ করহ রন্ধন।
আমরা ত দুই ভাই করিব ভোজন ॥৬॥
অঙ্গ পাখালিয়া শচী পরিল বসন।
রন্ধন করিতে লএ নানা আয়োজন ॥
আরতি আদরে শচী করিল রন্ধন।
আনন্দে ত দুই পুত্রে করাই ভোজন ॥৭॥
ভোজন করাইয়া পুত্রে দিল আচমন।
মুখশুদ্ধি করাইয়া ] ৪৭ ক [ শয্যায়ে শয়ন ॥
মার্জিয়া রন্ধনাগার লেপিয়া পুনে।
মিশ্রেব রন্ধন লাগি করে আয়োজনে ॥
পুনঃ স্নান করি দেবী পরে কাচা ধুতী।
নারায়ণ-পূজা করে হইয়া শুদ্ধমতি ॥
তুলসীমঞ্জরী গন্ধ কুসুমচন্দন।
ধূপদীপ নানা উপচার নিবেদন ॥
মন্ত্র জপে নারায়ণ-রূপ ধরে ধ্যান।
আদর আবেশে শচী করিয়া প্রণাম ॥
সতী পতিব্রতা দেবী কৃষ্ণপ্রেম ধরে।
স্বামীকে রন্ধন করে গৌরব আদরে ॥
হেন বেলা মন্দিরে আইলা মিশ্রবর।
জল-আসন লইয়া ধাএ অনুচর ॥
পিঁড়াএ উঠিল মিশ্র ঘরে উগি দিল।
খাটে দুই পুত্র দেখি আনন্দে ডুবিল ॥১॥

অন্ন ভুঁজি ছুই পুত্র করিছে শয়ন।
আনন্দসাগরে যেন ডুবিল নয়ান॥
জেখানে থাকিয়া দেখে পুত্রের বদন।
সেখানে বসিয়া মিশ্র পাখালে চরণ॥
তৈল অঙ্গে দিয়া মিশ্র গঙ্গাস্নান করি।
আহ্নিক তরপণ পুজা তপ চরি॥
মন্দিরে আসিয়া মিশ্র পাখালি চরণ।
অন্নব্যঞ্জন নারায়ণে (কৈল) সমর্পণ॥
৪৭ খ
[মহাপরসাদ মিশ্র করিয়া ভোজন।
আচমন মুখশুদ্ধি শয্যাএ শয়ন॥
সবা ভুঁজাইয়া শচী করয়ে ভোজন।
চূড়ামণি দাস মাগে গৌর-পদধন॥৪॥

॥ বারাড়ী রাগঃ॥
॥ মান জতি॥

আর দিন প্রভাতে আসিয়া শিশুবরে।
মেলিলা আসিয়া সব গৌর বিশ্বম্ভরে॥
হোলাহোলী কোলাকোলী আনন্দিত হাসি।
গঙ্গাএ মেলিল যেন খালজোল আসি॥১॥
বিশ্বম্ভর কৈল সভা শুভ দৃক্‌পাত।
বাহির বিজয় কইল শিশুগণ সাত॥
নয়ানে ঠারএ সভা জাই গঙ্গা-ঘাটে।
আনন্দে খেলিব গিয়া জাহ্নবীর তটে॥২॥
কৌতুকে সভে মেলি গঙ্গাতটে গিয়া।
তোলএ পাটীর ঘর বালি-চুর্ণ দিয়া॥
বল জগন্নাথ ভদ্রা চক্র সুদর্শন।
বালির গড়এ সব বসন আসন॥৩॥
বালির ব্যঞ্জন অন্ন পীঠা উপচারে।
জগন্নাথে সমর্পএ জাহ্নবীর নীরে॥
ভোগ সমর্পিয়া সবে কীর্ত্তন করিয়া।
করতালি দিয়া নাচে ঝুরিয়া ঝুরিয়া॥

অনেক ছাওয়াল নাচে জাহ্নবীর তটে।
কোলাহল রব শু] ৪৮ক [নি যেন মহাহাটে॥
শিশু সাত গঙ্গাস্নান করি বিশ্বম্ভর।
তুরিতে মিলিলা গিয়া জার যেথা ঘর॥৫॥
ক্ষুধাএ আকুল হিয়া নিজ নিজ ঘরে।
জারা জে চলিল অন্ন ভুঁজিল সত্বরে॥
বিশ্বম্ভর জাই ঘর কহে শুন মাতা।
করতাল গড়ি দেহ কুমারের ওথা॥৬॥
পরিবারে কেনি মোরে দেহ নীলধড়া।
গাএ দিতে দেহ নীল পাট পাছড়া॥
হাসিয়া কহএ শচী সবথেল স্থানে।
নিমাঞি আদেশ নেহ সাবহিত মনে॥৭॥
ধড়া পাছড়া দেহ মাটির করতাল।
নগরেত ফরমাসি দিল ততকাল॥
দিন তীন চারি দিবস বই আনি।
দ্রব্য দেখি পরিতোষ পাইল গৌরমণি॥৮॥
সবেত পাছড়া ধড়া লই করতাল।
খেলাব নিমাঞি সাথ সব ছাওয়াল॥
ধনঞ্জয়-চরণে শরণ কইলুঁ মাথ।
চূড়ামণি দাসে গৌর কর দৃক্‌পাত॥৯॥

॥ ধানসি॥
॥ মান রূপক॥

অতি সুকুমার অঙ্গ সুকুমার দশা।
ঢলঢল ঝলমল নব রঙ্গরসা॥
আকুল আখিকুল বিছিরাম থানে।
যব নব হেরয়ে না আন ধেয়ানে॥
পহিরল বিশ্বম্ভর অম্বর নীলে।
তড়িত-জড়িত যেন ঘন মেঘমালে॥ ধ্রু॥
নববর সুধাকর শ্রীমুখ শোহৈ।
হাসি-সুধারাশি হেরি জগজন মোহে॥
উতুঙ্গ ভ্রূভঙ্গ প্রেমরস-গেহে।]

৪৮ খ
[ বিপুল দীঘল আখি শ্রুতি অবহেলে ।। ২।।
পরিসর শিরবর চারুতর চুলে।
ভালতটে তিন জটে ভৃঙ্গ হেন বুলে ।।
মনোহর গ্রীববর বিস্তার উরে।
নবতর করিবর সুদীঘল করে ।।
সুতুঙ্গ নিতম্ব-বিম্ব চারু উরু জঙ্ঘে।
রক্তকঞ্জ রসপুঞ্জ রঙ্গে ভক্তিভৃঙ্গে ।।
ধনঞ্জয় নির্ভয় ধরি পদছায়া।
গৌরবাল্যরূপ চূড়ামণি দাস গায়া ।। ৪।।

।। ভাটিয়ালী ।।
।। ছোটকিলা মান ।।
শিশুসাথে চলে গৌর জাহ্নবীর কুলে।
আগে পাছে চলি জাএ সকল ছাওয়ালে ।।
করএ কীর্ত্তন-কেলি মেলি ছাওয়াল ।।
কেহ কেহ বাজাএ মাটির করতাল ।। ১।।
শ্রীবাস পণ্ডিত দেখি আনন্দ-বিহ্বল।
ঠাকুর অদ্বৈত স্থানে কহএ সকল ।।
যত যত শিশুগণ বিশ্বম্ভর সাথে।
পরি নীল ধটী মাটির করতাল হাথে ।। ২।।
করএ কীর্ত্তন গিয়া জাহ্নবীর তটে।
কুলে হৈতে শুনি জেন কলরব হাটে ।।
শুনিঞা কহিতে আইনু তোমার নিকটে।
হেন বুঝি ঘুচাইব কলির সঙ্কটে ।।
এত শুনি অদ্বৈত হুঙ্কার করে।
পুল]৪৯ক[কে আকুল স্বেদ আখিজল ঝরে ।।৩।।
কলার বাড়লী হেন কাঁপী ভূমি পড়ে।
সম্বোধ-প্রবোধ নাঞি করে ধড়ফড়ে ।। ৪।।
কোলে করি উঠাইল সীতা ঠাকুরাণী।
অঙ্গ মোছএ মুখ পাখালএ পানি ।।
বাপের ঠাকুর গৌর কৈল ঠাকুরাল।
আর কারে কি করিতে পারে কলিকাল ।। ৫।।

হেনবেলা মাধবেন্দ্র মেলিল আসিয়া।
শ্রীঅদ্বৈত শ্রীনিবাস আছে জে বসিয়া ।।
সংভ্রমে উঠিয়া দুহে করে দণ্ডবত।
আবেশে বিবশ স্তব করে শতশত ।। ৬।।
মাধবেন্দ্র দেখি কান্দে অদ্বৈত শ্রীবাস।
আবেশে বিবশ কিছু না নিসরে ভাষ ।।
আবেশ-প্রবন্ধে এক প্রহর হৈল।
সভার আদরে সবে সম্বিত পাইল ।। ৭।।
মাধবেন্দ্র কহে অহে অদ্বৈত আচার্য্য।
কহ সারধার কিছু হইল সিদ্ধ কার্য্য ।।
জোড়-হাথ করি কহে অদ্বৈত আচার্য্য।
তোমার প্রসাদে সিদ্ধ হইল সর্ব্ব কার্য্য ।। ৮।।
গৌর-জন্ম হইল মিশ্র পুরন্দর ঘরে।
ফাল্গুনী পৌর্ণমাসী চাঁদে রাহু ধরে ।।
জতেক ত্রিবিধ লোক হরি হরি গানে।]
৪৯ খ
[গঙ্গাস্নান সর্ব্বলোক করে শ্রাদ্ধ দান।।
হরিশব্দে বলে মোঞি হৈলুঁ আবেশে বিবশ।
সর্ব্বলোক পাইল কৃষ্ণ-প্রেমরস ।।
আনন্দে নাচো মুঞি শ্রীনিবাস সাত।
আর জত ভাগ্যবান মেলি গেল তাত ।। ১।।
তোমার প্রসাদে নাচিলেক সর্ব্বলোক।
নারী-পুরুষে লাজ নাঞি ভয় শোক ।।
উত্তম মধ্যম নাচে এ মুর্খ পণ্ডিত।
মহা-অধ্যাপক নাচে এ লাজ-খণ্ডিত ।। ২।।
নাস্তিক নিন্দুক বৌদ্ধ মাত্র নাঞি নাচে।
বিজ্ঞান করিয়াছি বুলে পাছে পাছে ।।
নাচিতে নাচিতে গেলুঁ মিশ্রের মন্দিরে।
বিপরীত দেখি গৌর সকল সঘরে ।।
কি আর কহিব কত দেখ বিদ্যমান।
করএ কীর্ত্তন প্রভু গঙ্গা সন্নিধান ।।
এত শুনি মাধবেন্দ্র অনুরাগে ধায়।
অনেক ছাওয়াল-বৃন্দ দেখিবারে পায় ।।

পঙ্ক উড়িয়া যেন চলএ আকাশে।
তেনরূপ মাধবেন্দ্র গেলা গৌর পাশে॥
গৌর দেখি মাধবেন্দ্র পূর্ণ মনোরথ।
এক আখি প্রেমধারা বহে শত শত॥
বিপুল ] ৫০ক [ পুলক যেন ফলএ শ্রীফল।
স্বেদ-অশ্রু বহে যেন মেঘধারা জল॥
কম্প-তরঙ্গে খেলে পাখি হেন উড়ে।
রসভরে কব কব খিতিতলে পড়ে॥
গৌর শ্বেত কাল রক্ত বৈবর্ণ্য ভাব।
কণ্ঠ ঘরঘরী এক সিঙ্গা ডাক আব॥
স্তম্ভ মুরুছাএ ত্রাস পাএ সর্ব্বলোক।
অদ্বৈত শ্রীনিবাসের ফাটি গেল সে বুক॥ ১৬॥
হাহা মাধবেন্দ্র বলি শ্রীঅদ্বৈত কান্দে।
শুনিঞা ত্রিবিধি লোক চিত নাঞি বান্ধে॥
অদ্বৈত সাক্ষাত বিষ্ণু ইথে নাঞি আন।
সে পনি কান্দিতে কেবা ধরিব পরাণ॥
জেই ভাগ্যে তোমা সনে হইল সাক্ষাত।
জেই ভাগ্যে কৈলে মোরে শুভ দৃকপাত॥
জেই ভাগ্যে বুঝাইলে কৃষ্ণজন্ম-কথা।
ব্যাসের আখ্যান মেলি ভাগবত পোথা॥
জেই ভাগ্যে করাইল মন্ত্র-জপ যাগে।
কৃষ্ণ বলি ডাকাইলে নিত্য নিশি-ভাগে॥
অজনে জপিয়া করাইলে গৌর-জন্ম।
আপনি ভুলিয়া ঘর পোড় কোন ধর্ম্ম॥ ১৯॥
গৌর-প্রেমঅন্ন মোদ মো সভারে নিঞা।
ভক্তিরস প্রকাশহ সদয় ত হইয়া॥
এতেক করুণ স্তব অদ্বৈতের শুনি।
পুরীরে চেতন গৌর করাঅ আপনি॥ ২০॥
চেতন পাইয়া পুরী চাএ গৌর-মুখ।
দুই নয়ানে পান করে গৌরচন্দ্র-রূপ॥
আখি না পাছাড়ে পুরী অনিমেষে চাএ।]
৬০ খ
[ চাইতে কতেক সুধারসনিধি পাএ॥
ভুজমূলে খেপি খেপি এ দক্ষিণ হাথ
জিনিলু বলিয়া নাচে অদ্বৈতের সাত॥
একে সে অদ্বৈত প্রভু ভাববিশারদ।
আরে প্রবেশিল মাধবেন্দ্র-প্রেমমদ॥
দুই ভরে সাগরে ত দুইজন ভাসে।
দু সাগরে তরঙ্গ উঠিল আকাশে॥
কি কাজ কেনি বা নাচে নাঞি জানে লোক।
নাচএ ত্রিবিধি জন নাঞি দুঃখ শোক॥ ২৩॥
ব্রাহ্মণে ত শূদ্র নাচে নাচে নানা জাতি।
হিন্দু তুড়ুক নাচে হীন-দীনমতি॥
যাজ্ঞী জপী তপী ব্রতী সকামী মুমুক্ষু।
যোগী দরবেশ নাচে নানারূপ ভিক্ষু॥২৪॥
ব্রহ্মচারী জ্ঞানী ন্যাসী নাচে দিগবাস।
এ ভবসাগর পীএ নাটের পিয়াস॥
নাচিতে নাচিতে কেহ কার ঘর ভাঙ্গে।
দশ বিশ ঝাঁপ দেই এ জাহ্নবী গাঙ্গে॥
এত দেখি বিশ্বম্ভর সম্বরে সকল।
মন্দিরে চলিলা প্রভু লই শিশুবল॥
মাধবেন্দ্র-অদ্বৈতের পূর্ণ অভিলাষ।
শ্রীগৌর-প্রভাব গাএ চূড়ামণি দাস॥

॥ ধানশ্রী ॥
॥ ছোটকিলা ॥ ]

৫১ ক
[অদ্বৈত শ্রীবাস সাঙ্গ প্রণাম দণ্ডবত
ভাগীরথী অনুরাগ ধরে।

স্নানের অঙ্গ জত আচরি বিধিমত
বৈষ্ণব-বিধান স্নান করি ॥
করি কৃষ্ণ-তরপণ মন্ত্রাজ আচরণ
আরত করণ জপযাগে।
শ্রীকৃষ্ণের পদদ্বন্দ্ব শতদল মকরন্দ
ভৃঙ্গভাবে পীএ অনুরাগে ॥ ২॥
আনন্দে ত জপ করি শ্রীমাধবেন্দ্র পুরী
দণ্ডবত করি বস্ত্র পরী ॥ ৩॥
কহি গৌরাঙ্গেরে কথা নাশিব কলিক বেথা
এই যুক্তি তোমা সাথ করি ॥ ৩॥
অদ্বৈত সুধীর কহে শুন শুন পুরী অহে
বিশ্বম্ভর কেবল তোমার।
তোমার জপের ফলে লই সহচর দলে
নবদ্বীপে কৈল অবতার ॥
তুমি জেবা করে তাঁরে কেবা তা কহিতে পারে
তোমার বচন তাঁরে বেদ।
ক্ষণেক বৈসহ ঘাটে আসিবেন গঙ্গাতটে
মনে (হৈবে) জঞ্জালের ছেদ ॥ ৫॥
এতেক শুনিঞা রহে আসিয়া গৌরাঙ্গ-রায়ে
দেখা দিল জাহ্নবীর তটে।
অদ্বৈতের হাথ ধরি চলিলা মাধবেন্দ্র পুরী
মেলিলা ত তাঁহার নিকটে ॥
গৌর কহে পুরী অহে বিরল কহিয়ে তোএ
না করিবে স্বচ্ছন্দ আচার।
জে থাকে মনের কথা বিরলে বসিয়া এথা
কহিবে কহিবে সারধার ॥
এথানে আমার পিতা স্বরাএ আসিয়া এথা
নিমন্ত্রণ করিব তোমারে।]
৫১ খ
[তারে করি দৃক্‌পাত ভিক্ষা লবে শাকপাত
নিশি রবে তাঁহার মন্দিরে ॥

হেন বেলা মিশ্রবর আসিয়া ত সত্বর
মাধবেন্দ্র করি দণ্ডবত।
লৌকিক ব্যবহারে তাঁরে আশীর্ব্বাদ করে
মনে দণ্ডবত শতশত ।। ৯।।
কর জোড়ী মিশ্র কহে কহিতে বাসিএ ভয়ে
ভিক্ষা করিবে মোর ঘরে।
ভাল ভাল কহি পুরী আনন্দে স্বীকার করি
এই জাই আমি তথাকারে ॥
ঘর গিয়া মিশ্রবর অনুরাগ ততপর
ঘোষণা ত দিল সভাকারে।
স্থবাএ সকল কর সদাচার ব্যবহার
এখন আসিব পুরীবরে ॥ ১১॥
হেন বেলা পুরীবর আসি গেল মিশ্র-ঘর
অদ্বৈত আচার্য্য করি সঙ্গে।
কহে ত কৃষ্ণের কথা মেলি ভাগবত পোথা
সবে শুনে পরানন্দ সঙ্গে ।। ১২।।
পুথী বাঁধি সাবধানে কবে পুরী মধ্যাহ্নে
ভিক্ষা পরসঙ্গ মিশ্র করে।
হৈল সে ভিক্ষার অন্ন কর কৃষ্ণ সমর্পণ
ঘরেরে ত আসিবে সত্বরে ।। ১৩।।
এত শুনি পুরীবরে কহএ অদ্বৈত তরে ]
৫২ ক
[কিবা রূপ করিবে তা কহ।
একে সে তোমার সাঙ্গ মিশ্রবর অন্ন তাথে
না ভুঞ্জিলে প্রাণ দহদহ ।। ১৪।।
শুনিঞা এসব বোলে অদ্বৈত করিয়া কোলে
বসাইয়া আপনার পাশে।
তুমি ত অদ্বৈত (ধন্য) বৈষ্ণবের অগ্রগণ্য
আমি করি তোমার প্রত্যাশে ।। ১৫।।
ব্যঞ্জন পিষ্টক খীরি দেই শচী থুরী ভরি
দুগ্ধ ঘৃত নানা উপচারে।
লইয়া গঙ্গার জল তুলসী-মঞ্জরী দল
বিশ্বম্ভরে নিবেদন করে ।।১৬।।

নিবেদিয়া বিশ্বকসেনে মহাপ্রসাদ অন্ন
ভুঁজি পুরী অদ্বৈতের সাত।
আচমনে বাস পরি সুখে মুখশুদ্ধি করি
নব অনুরাগ সুখ জাত ॥ ১৭॥
গিয়া নারায়ণ-ঘর মাধবেন্দ্র পুরীবর
গঙ্গাজল-পাটিতে শয়ন।
অদ্বৈত বিদায় করে আপনার মন্দির তরে
মিশ্র গেলা পুরীর সদন ॥
পুরী কহে মিশ্রবর এ সুখ ভোজন কর
পরিজনে করাহ ভোজন।
দেখিব তোঁমার পুত্র কোষ্ঠী তিথি সনক্ষত্র
বুঝিব ত দিয়া সব মন ॥ ১৯॥
মিশ্র করি ভোজন ভুঁজাএ সকল জন
শচীদেবী পাছে অন্ন খাএ।]
৫২ খ
[ বিশ্বম্ভর সুখমন মাধবেন্দ্র-আগমন
চুড়ামণি দাস রস গাএ ॥

॥ করুণশ্রীঃ ॥
॥ পড়িল মান ॥

বস্ত্র পরিধানে পুরী পিণ্ডাএ ত স্থান করি
সায়াহ্নে ত কৃষ্ণপূজা করি।
মন্ত্রাঙ্গ ধেয়ান করি জপ যজ্ঞ আচরি
প্রেমাবেশে দণ্ডবত করে ॥ ১॥
সন্ধ্যা করি মিশ্রবর গিয়া নারায়ণ-ঘর
পুষ্প ধূপ নৈবেদ্য চন্দন।
নিবেদিয়া নারায়ণ শঙ্খ ঘণ্টা সুবাদনে
আদরে (ত) অভিবন্দনে ॥ ২॥
হেন বেলা বিশ্বম্ভর গিয়া নারায়ণ-ঘর
অষ্টাঙ্গে ত দণ্ডবত করে।
পুরী কহে ভক্তিময়ে যত করে সে সাজএ
ইথে কেবা কি কহিতে পারে ॥

গভীর অগাধ চিত দেখিতে লাগয়ে ভীত
দেখিতে দেখিতে তেজআনে।
জে দেখে তাহার মন হরএ(ত) ততক্ষণ
উপলভে কাহারী পরাণে ॥ ৪॥
এত করি পুরীবর গিয়া নারায়ণ-ঘর
মিশ্র সাথে বসে গৌর লই।
সর্ব্বাঙ্গে বুলায়ে হাথ আপাদ পর্যন্ত মাথ
নানাবিধি শাস্ত্র মন্ত্র কয়ি ॥ ৫॥
মিশ্র ডাকি একজন লই গেল]৫৩ক[কোন স্থান
মাধবেন্দ্র রহে গৌর সাথে।
নানাবিধ দুঃখ খেদে পাইলুঁ তোমারি পদে
এখন রহিমুঁ কোনমতে ॥
প্রভু কহে শুন পুরী যে কহিলে তাহা করি
আমি রহিয়াছি এই স্থানে।
মোরে দেখি রহি এথা তোমা সনে কব কথা
বসিয়া ত অদ্বৈতের সনে ॥
এত বলি বিশ্বম্ভর চলিয়া ত গিয়া ঘব
মাকে কহে আমি অন্ন খাব।
নানা উপচারে অন্ন করিয়া ত ভোজন
আচমন শয্যাকে ত জায়ে ॥ ৮॥
কহিছেন নিত্যানন্দ এইসব পরবন্ধ
গদাধর-ধনঞ্জয় সনে।
গৌর-মাধবেন্দ্র মেলি প্রেম-আনন্দ কেলি
চূড়ামণি দাস রচনে ॥ ৯॥

॥ ভাটিয়ালী রাগঃ ॥

॥ চোক একতালী ॥

নিশি অবশেষ পুরী মানসিক করে।
প্রাতঃক্রিয়া করি গেলা জাহ্নবীর তীরে ॥
দণ্ডবত করিয়া ত করি গঙ্গাস্নান।
ভূতশুদ্ধি ন্যাস প্রাণায়াম ধ্যান করে।
আবেশে বিবশ পুরী জপ যজ্ঞাচরী ॥
জপান্তে উঠিয়া স্থান করি দণ্ডবত।
বস্ত্র পরি রাসক্রীড়া পড়ে ভাগবত ॥ ২॥
হেনবেলা অদ্বৈতের সাত দরশন।
দেব-তরপণ করে বৈষ্ণব-বিধান ॥

নিশির রহস্য সব করিল কথন ॥
ক্ষণেক বিশ্রাম মোরা কার্যা এই ঘাটে।]
৫৩ খ
[প্রভু আইলে কথা কব জাহ্নবীর তটে ॥ ৩॥
হেনঞি সময়ে গৌরবর দেখা দিল।
দেখি চিন্তামণি যেন মহারঙ্ক পাইল ॥
ত্বরাএ মেলিলা গিয়া প্রভু বিশ্বম্ভরে।
দেখিয়া হাসিয়া শুভ দৃক্‌পাত করে ॥
পুরী কহে শুন প্রভু নিবেদন কথা।
তুমি কিবা প্রকাশিবে মুঁই রহিমু কথা ॥
গৌর কহে শুন অহে মাধবেন্দ্র পুরী।
কথোদিন রহ তুমি নদীয়া-নগরী।
বাপ করাইব মোর এ চূড়াকরণ।
পণ্ডিতমণ্ডলী সভা করিব বরণ ॥
তোমি ত রহিলেঁ মিশ্র বড় সুখ পাব।
ভালমন্দ সঙ্গে জত তোমা গোচরিব ॥
আর অদ্ভুত কথা শুন পুরীবরে।
নিত্যানন্দ আসিবেন এ নব বৎসরে ॥
তাঁর সাথ জে জে কথা হব সারধার।
অনেক পরম গুহ্য জন্ম জার জার। ৭॥
আব মোর জত কার্য্য যতেক কারণ।
তিঁহি আইলে যত যত করিব ধারণ ॥
তাঁহার যতেক কথা কহিছি তোমারে।
এই কহি কর আর জত ব্যবহারে ॥
তিঁহি শ কহিব সব ভক্তির আখ্যান।
তিঁহি ত কহিব সব ভজনানুমান ॥
তিঁহি শ রূপিব গৌরে বিষ্ণুভক্তি-বীজ।
প্রেম-সিক্ত করি বোধ দিব শক্তি নিজ ॥
নিজ পরভাবে করা] ৫৪ ক [ইব ফল ফুল।
রতি-ভক্তি পরিপাকে আনিব সকল ॥
অষ্ট সাত্ত্বিক ভাব তেত্তিশ ব্যভিচারী।
হাস্য আদি বার ভাব এক-থান করি ॥
প্রেমসুধা রসে নাম গুণানুবাদ।
মহা-মহা-ভাব হব রস-উনমাদ ॥
নিত্যানন্দ করাইব গৌড়ভূমি ধন্যা।
ডুবাইব চরাচর কৃষ্ণরস-বন্যা ॥
মো দেখি খলপপুর আরবার জাব।
সপ্ত প্রদক্ষিণ করি নবদ্বীপ পাব ॥
তোমা দুহাকারে জেবা কহিলুঁ কথনে।
বিদায় সময়ে কব শুনহ জতনে ॥
মোর ঘর জাহ পুরী অদ্বৈতের সনে।
তোমা না দেখিয়া মিশ্র বিবসবদনে ॥
মিশ্রঘর জাএ পুরী অদ্বৈতের সনে।
চূড়ামণি দাস আশ গৌরাঙ্গ-চরণে ॥

॥ ধানশ্রী ॥
॥ মান জতি ॥

অতি শে চারুতর মস্তক পরিসর
মেঘাঙ্কুর কেশজাল।
ত্রিজট মনোহর শ্রীমুখ উপর
শোণ কঞ্জে ভৃঙ্গমাল ॥ ১॥
কি আজ পেখঁলু শচীর নন্দন
বালকমণ্ডলী মাঝ।

লাবণ্য-রসসার আনন্দ-প্রেমাকার
কেবা কইল রূপরাজ ॥ ধ্রু ॥
উন্নত ভ্রূভঙ্গ নয়ন তরঙ্গ
বয়ান নবরস শশী। ]
৫৪ খ
[অধর বিম্বফল দশন কুন্দদল
হাসল অমিঞাঁক রাশি ॥ ২॥
সুগ্রীব সিংহজিত কম্বু কণ্ঠ ভিত
শ্রীবৎস লাঞ্ছন চীন।
পীন পরিসর উন্নত বক্ষবর
মধ্যদেশ অতি খীন ॥ ৩॥
নবীন গজশুণ্ড দীঘল ভুজদণ্ড
পল্লব চারুতর রাত।
অঙ্গুলী সুবল চম্পক কুট্মল
নখচান্দ ফল জাত ॥
ছায় করিকুম্ভ নিতম্বর-বিম্ব
বলিত চারু উরু জঙ্ঘ।
চরণ অরবিন্দ প্রচুর মকরন্দ
পিঅব ভকত-ভৃঙ্গ ॥
নাশব কলিঘোর তোষব সহচর
মো সব পাষণ্ড বিমুখ।
বুক মুখ ভরি অদ্বৈতে কহে পুরী
চূড়ামণি দাসেরে সুখ ॥ ০॥

॥ ধানসী রাগ ॥
॥ ছোটকিলা মান ॥
গৌরাঙ্গ মনে করি মাধবেন্দ্র পুরী
চলিলা অদ্বৈতের সঙ্গে।
হাসিতে খেলিতে চলিতে চলিতে
পাএ মিশ্র-ঘর রঙ্গে ॥
দেখিয়া শচী পরম ভক্তি লতি
আসন জল দিয়াদরে।

চরণ পাখালি দুঁহে একমেলি
বসিলা বিষ্ণুর মন্দিরে ॥
শচী সে শুদ্ধমন করিয়া আয়োজন
আদরে রন্ধন করে সাথ।
লোকজন ] ৫৫ ক [ লইয়া আয়োজন
আইলা মিশ্র পুরন্দরে ॥
মন্দিবে দুঁহা দেখি হইলা বড সুখী
আদরে নমস্কার করি ॥
দেখিয়া দুইজন হইয়া ভীত মন
• মানস দণ্ডবতাচরি।
দেখিআ মধ্যাহ্ন করিয়া পুন স্নান
দুঁহেত পরিয়া বসন।
বসিয়া কুশাসনে তুলসী-চন্দনে
শ্রীকৃষ্ণে করএ পূজন ॥
দুঁহেত মহাবিজ্ঞ করিয়া জপযজ্ঞ
অষ্টাঙ্গ দণ্ডবত করি।
আশীর্ব্বাদ ছলে চন্দন ফুল জলে
মিশ্র জগন্নাথ বরী ॥
তেসরা প্রহরে দেখিয়া স্নান করে
দুঁহাএ করে নিবেদন।
রন্ধন হইল আসি আসনে দুঁহে বসি
করহ কৃষ্ণ আরোপণে ॥
দুঁহে করি গমন দেখি অন্ন ব্যঞ্জন
বিশ্বম্ভরে করি নিবেদনে।
দেহ আচমন শ্রীমুখ বাসন
উচ্ছিষ্ট করএ ভোজনে ॥
ভুঞ্জি দুইজনে করিয়া আচমনে
বস্ত্র পরি মুখশুদ্ধি করে।
অদ্বৈত আনি ঘরে কহএ পুরীবরে
মোরে লই জাহ ঘরে ॥
অদ্বৈত কহএ শুন হেন মহাশয়ে
মাধবেন্দ্র জাব মোর ঘর।

পড়িবেন ভাগবত বুঝিল উহার মত
দেখিব টীকার উত্তর ॥ ১০॥
৫৫ খ
[চলিয়া জাএ পুরী মিশ্র বিদায়ে করি
ঘরে রহে করিয়ে ভোজনে।
পুরী অদ্বৈত সনে গৌরাঙ্গ-কথনে
চূড়ামণি দাস রচনে ॥

॥ ধানশ্রী ॥
॥ একতালী মান॥
একদিন প্রভাতে উঠিলা বিশ্বম্ভরে ॥
নিভৃতে রহিয়া দেখা না দিল কাহারে ॥
ঘরের লোকেরে বলে মোরে কেহ ডাকে।
বিশ্বম্ভর নিদ্রা জান ইহা বৈল তাকে॥
ডাকিলে না ভাঙ্গে নিদ্রা নারি তুলিবারে।
আজিকার মত সবে চলি জাহ ঘরে ॥
হেন বেলা সব শিশু উঠানে ডাকয়ে।
বিশ্বম্ভর নিদ্রা জান চিয়াইল নয়ে ॥
এখন চলিয়া জাহ সব শিশু ঘর।
সভারে ডাকিব চিয়াইলে বিশ্বম্ভর ॥
চলিআ ত সব শিশু জাএ নিজ ঘরে।
একা সে রহিলা গৌর আপন মন্দিরে॥
গৃহকর্ম্ম করিবারে সর্ব্বলোক জায়ে।
এথা বিশ্বম্ভর কিছু রচিল উপাএ ॥
দক্ষিণ ত পূর্ব্বদ্বারী সুন্দর শ্রীঘরে।
পূর্ব্বদ্বার অভ্যন্তরে সুরম্য চত্বরে ॥
দক্ষিণ কপাট দিয়া অভ্যন্তরে আসি।
ময়ূরের সাথ ডাকে বালক বিলাসী ॥
নে] ৫৬ ক [ত ধড়া পরিয়া বাজন আভরণ।
নাচত গৌরাঙ্গ নাট পরমমোহন ॥
নাটের আবেশে গৌর বাহ্য নাঞি জানে।
নূপুর কঙ্কণ সেই কিঙ্কিণী ধ্বনি শুনে॥
নাট-ধ্বনি শিঙ্গী-নাদ এ সর্ব্ব বাজন।
শুনিতে শুনিতে লোক হরল চেতন ॥
দ্বারে কপাট ঠেলে ঠেলিতে না পারে।
নফর উঠয়ে কেহ পাচির উপরে ॥
কারে না দেখএ বাদ্য অপরূপ শুনে।
চৌকাছে সকল লোক সবিস্ময় মনে ॥ ৭॥
শচীরে কহয়ে সবে শুন ঠাকুরাণী।
অভ্যন্তরে অভরণ-বাজন ত শুনি॥
পাচীরে উঠিয়া দেখি কোথা কেহ নাঞি।
অভরণ-বাদ্য শুনি প্রাণ হাঞিফাঞি॥
দুয়ারে কপাট কেহ ঠেলিবারে নারে।
শচী কহে কোথা মোর পুত্র বিশ্বম্ভরে ॥
পাচিরে উঠিয়া গিয়া কপাট ঘুচাই।
আনিঞা নিমাঞি পুত্র আমারে দেখায় ॥
এত শুনি এক ভৃত্য পাচিরে উঠিয়া।
লাঁফ দিয়া পড়ি দ্বার ঘুচায়ে ত গিয়া ॥
ত্বরাএত শচী গিয়া পুত্রমুখ চাএ।
শয্যাএ ত শুই নিদ্রা বিশ্বম্ভর জাএ ॥ ১০॥
আনন্দে ত শচী দেবী পুত্র কোলে করে।]
৫৬ খ [আসিয়া আকুল গৌর শচীর গলা ধরে।
মায়েরে কহএ গৌর করিব ভোজন।
ঝাঁট ঝাট গিয়া মা গ করহ রন্ধন ॥ ১১॥
ত্বরাএ রন্ধন করি গৌরাঙ্গ ভুঁজাএ।
আচমন মুখশুদ্ধি শুতি নিদ্রা জায়ে॥

পাসরণ হৈল সব অদ্ভুত করণে।
চূড়ামণি দাস আশ গৌরাঙ্গ-চরণে ॥

॥ ধানশ্রী রাগঃ ॥
॥ ছোটকিলা ॥

প্রভাতে উঠিয়া চলে মাধবেন্দ্র পুরী।
প্রাতঃক্রিয়াতে জাএ অদ্বৈত সঙ্গে করি ॥
গঙ্গা-দণ্ডবত করি করে গঙ্গাস্নান।
তরপণ জপ যজ্ঞ বৈষ্ণব-বিধান ॥
দণ্ডবত করি খেলে রহে গঙ্গা-ঘাটে।
দেখে বালকেন্দ্র গৌর জাহ্নবীর তটে ॥
অনুরাগে প্রদক্ষিণ করে ভাবাবেশে।
ঘাটে ছলে দণ্ডবত করে দণ্ডবিশে ॥ ২॥
মানসিক বিদায় করি (ত) পুরীবরে।
অদ্বৈতের সঙ্গে জাএ তাঁহার মন্দিরে ॥
এথা বিশ্বম্ভর খেলে শিশুগণ সনে।
মাটির গোপাল সবে করি নিরমানে ॥ ৩॥
চূড়াএ ময়ুরচন্দ্র রহিলী খেলাএ।
চিত্র বিচিত্র বাঁধে বৌলের মালাএ ॥
ত্রিভঙ্গী সুন্দর বাঁ] ৫৭ ক [শী অধর দুই করে।
ত্রিমুতি বৌলের মালা এ পীত অম্বরে ॥৪॥
দধি দুগ্ধ খীর লুনী এ সন্দেশ কলা।
আনএ সকল শিশু গন্ধফুল-মালা ॥
নিবেদন করি বৃন্দাঙ্কুরে গঙ্গাজলে।
বাঁটিয়া ত দেই দ্রব্য সব ছাওয়ালে ॥
এ মহাপ্রসাদ গঙ্গাজল সবে খাএ।
মৃত্তিকার করতাল বাজাইয়া গাএ ॥
সব শিশু গাএ মাঝে নাচে বিশ্বম্ভর।
নয়ানে আনন্দজল পুলক নির্ভর ॥ ৬॥
পড়িয়া ত আইলা মন্দিরে বিশ্বরূপ।
বিরস দেখিয়া সিয়া মাএর মুখ ॥
মাএরে কহিল কেন বিরস বদন।
নিমাঞি কেন নাঞি আইসে এতখণ ॥ ৭॥
মাএর আদেশে বিশ্বরূপ চলি জাএ।
বিশ্বম্ভর গঙ্গাতটে দেখিবারে পারে ॥
ধাইয়া ত্বরাএ তথা জাএ বিশ্বরূপ।
আবেশে বিবশ কেহ না চাএ মুখ ॥
বিশ্বরূপ নিমাঞি ধরিয়া লএ কোলে।
আনন্দে বিপুল চাএ মুখ নাঞি বোলে ॥
কোলে ত করিয়া নিমাঞি গেলা নিজঘরে।
আন ত তৈল পানি কহএ দাসীরে ॥ ৯॥
তৈলোদকে স্নান করাইয়া বিশ্বম্ভর।
ভোজনে বসিলা গিয়া দুই সহোদর ॥]
৫৭ খ
[ ভোজনে ত আচমন মুখশুদ্ধি করে।
দুই ভাই নিদ্রা জাএ খাটের উপরে ॥
কহিছে নিতাই গদাধর-ধনঞ্জয়ে।
সংসর্গে শুনিঞা আছো কহিঁলু নিশ্চয়ে ॥
গোপালের পূজাভোগ সংকীর্ত্তন নাট
কলিসর্প-দর্পনাশ প্রেমামৃত হাট ॥
জে জন শুনব ইহা একমন চিত্তে।
অসাধনে পাব ভাব-প্রেমরসামৃতে ॥
স্বপ্নে মোরে নিত্যানন্দ কহিল আপনি।
এই ভাগ্যে কহে সত্য দাস চূড়ামণি ॥

॥ ধানশ্রী রাগ ॥
॥ জতি মান ॥

দিবস অবশেষ গোধূলী সমএ।
ডাকি আন ভট্টাচার্য্য সরখেলে কহে ॥
চলিলা শিবাই সরখেল শুদ্ধমতি।
মিশ্রবর আজ্ঞাকরে মস্তক বিভূতি ॥
সায়াহ্ন করিয়া বসিয়াছে ভট্টাচার্য্য।
দণ্ডবত করিয়া কহএ মিশ্র কার্য্য ॥
মিশ্র নিবেদন এই জাবে মিশ্র-ঘরে।
চলিলা ত ভট্টাচার্য্য পুথী লই করে ॥

নাছে ত রহিয়াছেন মিশ্র পুরন্দরে।
পিঁড়ায়ে প্রদীপ জ্বলে আসন সুন্দরে॥
ত্বরাএ জলের ঝারী আনিল নফর।
ভাবয়ে পাখালী পদ মোছএ সত্বর॥
দণ্ডবত ] ৫৮ ক [ করি মিশ্র লএ পদধুলি।
আশীর্ব্বাদ করি ভট্টাচার্য্য কোলাকোলী॥
ভট্টাচার্য্য কহে অহে মিশ্র পুরন্দর।
কি কাজে ডাকিলা মোরে করহ উত্তর॥
মিশ্র কহে শুন অহে প্রভু মহাশএ।
পুত্রের বএষ পাঁচ বৎসর বৈ হএ॥
এত শুনি ভট্টাচার্য্য সুমধুর ভাষ।
চুড়াকরণের কার্য্য এ বৈশাখ মাস॥৫॥
মিশ্র কহে শুন অহে প্রভু মহাশয়ে।
গনিঞা পড়িয়া কর দিবস নিশ্চয়ে॥
শুভক্ষণ শুভদিন অথ শুভতিথি।
প্রভাতে করিব দিন মেলিয়া ত পুথী॥ ৬॥
মহাশয়ে দেই মাল্য শুবাক চন্দন।
লাছে অনুব্রজী করে চরণবন্দন॥
চারি পাঁচ লোক জাএ জালিয়া দিয়টী।
তাঁহার মন্দিরে থুই আইল নেয়টী॥
পুত্র সাথ মিশ্রবর করিয়া ভোজন।
আচমন মুখশুদ্ধি করিল শয়ন॥
প্রভাতে করিব চুড়াকরণ দিবসে।
বাল্যমহারস চুড়ামণি দাস ভাষে॥

॥ করুণশ্রীরাগঃ॥
॥ মান একতালি॥

আরদিনে প্রভাতে উঠি(য়া) ভট্টাচার্য্য।
ত্বরায়ে করিল গিয়া প্রাতঃক্রিয়া কার্য্য॥ ]
৫৮ খ
[ বস্ত্র পরি সতিলক আহ্নিক আচরি।
চলি জাএ মিশ্রবর হাত্তে পুথী করি॥

ভট্টাচার্য্য কহে অহে মিশ্র ... হ মন।
জন্মতিথি পূজা আগে করহ রচন॥ ধ্রু॥
বৈশাখের পাঁচদিনে এ চুড়াকরণ।
ফাল্গুনের সাথই জন্মতিথির পূজন॥
জে জে দ্রব্যজাত চাহি কর মন দিয়া।
দিন দশ বার বই হইল ত আসিয়া॥
এত কহি ভট্টাচার্য্য চলিলা মন্দিরে।
মিশ্র লোক নিয়োজয়ে আয়োজন তরে॥
দশদিগ দশজন দ্রব্যরে ধাইল।
লোক লই সরখেল নগরে আইল॥
জে জে দ্রব্য ফরমাসি নগরেত দিয়া।
চলিয়া মিশ্রের ঠাই মেলিল আসিয়া॥
মিশ্রেরে কহএ যত দ্রব্যের কথনে।
আর জত ফরমাসি লইল যতনে॥
গঙ্গাস্নান করি সবে করল ভোজন।
ভাণ্ডারে অনিঞা থোএ যত আয়োজন॥
আনিতে ত দ্রব্যজাত পাঁচসাত গেল।
দুই তিন দিন সবে কার্য্যেরে রহিল॥
আনিলেন সবে লই দ্রব্য আয়োজন।
বিশ্বম্ভর লাগি আনে বস্ত্র অভরণ॥
চতুর্দশী দিনে সব লাগিল যো] ৫৯ ক [ যোগ।
নিমাঞির কালি জন্মতিথির পূজন॥
জানাইল পণ্ডিতেরে জ্ঞাতি-বন্ধুজন।
প্রভাতে আমার বাড়ী করিবে গমন॥
যত যত জন সব আসিয়া প্রভাতে।
জার জেই কার্য্য সব লাগিল করিতে॥
ভোজ্যান্ন ব্রাহ্মণ সব করিছে রন্ধন।
সমস্ত রজনী মেলি দশ বিশ জন॥
তিন চারি ঠাই সব রন্ধন প্রকার॥
পিষ্টক পাএশ অন্ন ব্যঞ্জনাদি আর॥
যত জত মহা মহা পণ্ডিতেরে বরী।
সর্ব্বআদি বরণ শ্রীমাধবেন্দ্র পুরী॥
এক কহিতে পুরী শত শত কয়ে।

মত্ত গজযূথে যেন মহা-সিংহ রায়ে ॥
মাধবেন্দ্র-তেজ দেখি শ্রীঅদ্বৈত সুখী।
বিদিত হইলা পুরী রহিছিলা লুকী ॥
মাধবেন্দ্র কৈল জন্মতিথির পূজন।
নিরাব হইলা মহা অধ্যাপকগণ ॥
কর্ম্মান্তে সভারে দিল দক্ষিণা বসন।
বিদায় করিল ঘর চলিল ব্রাহ্মণ ॥
লইয়া কুটুম্ব গোত্র পুত্র দুই জনে।
বসিয়া ত মিশ্রবর করএ ভেজনে ॥
দিব্যান্ন ব্যঞ্জন খিরী পীঠা নানা জাত।
দধি দুগ্ধ খীর কলা শর্করা সাত ॥]
৫৯ খ
[ দিব্য ভুরি ভোজন করিল ষড় রসে।
আচমন করিয়া করিল মুখবাসে ॥১২॥
জ্ঞাতি গোত্র কুটুম্বেরে দিব্য বস্ত্র দিয়া।
সবে ত চলিলা ঘরে বিদায় করিয়া ॥
সুস্বপ্ন-গোচর নিত্যানন্দের আজ্ঞায়ে।
জন্মতিথি-পূজা চূড়ামণি দাস গাএ ॥

॥ কেদার রাগ ঃ ॥
॥ একতালী মান ॥

গাহিতে ঘোষিতে গেল ফাল্গুন মাসে।
আনাইব ভট্টাচার্য্য পাঠাই মানুষে ॥
সর্ব্বশাস্ত্রে অধ্যাপক জ্যোতিষে বিশারদ।
সর্ব্ববাদী সম্মত নাঞি বিদ্যামদ ॥
বৈশাখেত শুক্লা ত্রয়োদশী পঞ্চদিনে।
সোমবারামৃতযোগ আনন্দ খেনে
কালশুদ্ধ এ কর্কট লগ্ন শুভতর।
মঙ্গলের বেলা মহেন্দ্র দণ্ড ভিতর ॥
সর্ব্বশুভ ত্রয়োদশী দণ্ডের ভিতরে ॥
এ চূড়াকরণ হৈব গৌর বিশ্বম্ভরে ॥
এই সব সারধার করিয়াছি দিন।
কোন মহাবিজ্ঞ জন না করিব ভিন ॥
যত যত চাহি সব কর আয়োজন।
সর্ব্বলোক সর্ব্বকার্য্যে কর নিয়োজন
এত ব] ৬০ ক [ লি বিদায় করিয়া ভট্টাচার্য্য।
সবা নিয়োজিল মিশ্র জত জত কার্য্য ॥
ভট্টাচার্য্য অনুব্রজী মিশ্র আসি ঘরে।
জোগাড় পাঠাই দিল ভট্টাচার্য্য তরে ॥
সর্ব্বলোকে সর্ব্বকার্য্যে করিল নিয়োজন।
গঙ্গা-নারায়ণ মিশ্র করে অরচন ॥
নিমাঞি ভুঁজি খাটে শুতিয়াছে সুখে
অমিঞা-সাগরে পুরে এ নয়ান বুকে ॥
ব্রাহ্মণকুমার আসি মিশ্রে নিবেদনে।
কৃষ্ণে নিবেদহ অন্ন হইল রন্ধনে ॥
চরণ পাখালি মিশ্র আসনে বসিয়া।
মূলমন্ত্রে অন্ন নিবেদন কইল গিয়া ॥
নারায়ণ স্মরণে ভুঁজিল মিশ্রবর।
আচমন করি বৈসে পীঁড়ার উপর ॥
সরখেল প্রিয়জন জতেক নফর।
সবে ডাঁড়াইল আসি মিশ্র বরাবর ॥
রহিল যতেক দ্রব্য ভাণ্ডারেত পুরী ॥
আর জত জত দ্রব্য করমাসি করি ॥
সবিনএ সরখেল কহএ কথন।
তোমার প্রসাদে হৈল দ্রব্য আয়োজন ॥
উঠান চত্বর লাছ যত দ্বার ঘর।
পাটশাল মেলা মার্জন করিয়া সুন্দর ॥৯॥
দশবিশ জনে সর্ব্ব করি আয়োজন। ]
৬০ খ
মিশ্রের চরণে আসি কৈল নিবেদন ॥
যতেক রন্ধন সজ্জ ফলাহার আদি।
ঢোচনী চোপড়ী ডালা ডালী হাঁড়ি আদি ॥
উঠান চত্বর ঘর পুরে আয়োজনে।
দেখিয়া ত মিশ্রবর হরষিত মনে ॥
দিন দুই রহিতে আনিল শাকপাত।
তোরণ চন্দ্রাতক কলা রোপী ভাত ॥১১॥

যজ্ঞশালা শ্রাদ্ধস্থান করিল সবল :
সহস্র ঘড়াএ আনি গন্ধ গঙ্গাজল ॥
উত্তম ব্রাহ্মণ মহাপণ্ডিত বান্ধব।
এ দুর অদুর জত জানাইল সব
আসিয়া মিলিলা সবে গন্ধ-অধিবাসে.
দেখিআ ত মিশ্রবর আনন্দ উল্লাসে ॥
আদরে সভারে দিল বাসা আয়োজন।
কেহ ফলাহার কেহ রন্ধন ভোজন।
কালি চুড়াকরণ করাব বিশ্বম্ভরে।
ঘোষণা লাগিল সব নদীয়া-নগরে ॥
জতেক উত্তম লোক শুনিঞা আদরে।
কৌতুকে জৌতুক দিব গৌর বিশ্বম্ভরে ॥১১॥

নিশি পরভাতে আসি ব্রাহ্মণ সজ্জন।
নিজ নিজ কার্য্য করে হরষিত মন ॥ ]
৬১ ক
[ যজ্ঞ শ্রাদ্ধ বিধি কার্য্য করএ ব্রাহ্মণ
বাজাএ ত বাদ্যকাব বিবিধ বাজন ॥
মাধবেন্দ্র পুরী আসি অদ্বৈতের সাত।
সবে দণ্ডবত করি কহে জোড়হাথ ॥
কাহাকে কি কার্য্যে থোবে আজ্ঞা বিধি কর।
যে লএ তোমার চিত্তে তাহাই আচর ॥
শুন তর্কবাদীন্দ্র ভট্টাচার্য্য মহান।
তোমি সর্ব কার্য্য কর হইয়া প্রধান ॥
কহিল স্বস্বপ্ন প্রভু নিত্যানন্দ রায়ে।
এই ভরসাএ চুড়ামণি দাস গাএ ॥

॥ মঙ্গল রাগ ॥
॥ জতি মান ॥

আদেশিল পুরী বাদীন্দ্র শিরে ধরি
সভারে করিল বরণ।
জে বেদবিধি যজ্ঞ শ্রাদ্ধ আদি
করএ এ চুড়াকরণ ॥
মিশ্র শুদ্ধমন করি আচমন
পাতিয়া গণাধিপ-বারা।
গৌর্য্যাদি ষোড়শ মাতৃকা পুজিয়া
মন্দির ভিতে বসুধারা ॥২॥
কৃতবৃদ্ধি আদি শ্রাদ্ধ সমর্পিয়া
করিল অগ্নির স্থাপন।
বেদ যথাবিধি আনিঞা ঘৃত আদি
করিল অগ্নি রমণ ॥৩॥
শুচি বাস লই গৌর-অঙ্গে দেই
শ্রীশচী পুত্র কোলে করে।

অগ্নির উত্তর প্রাঙ্‌মুখী কুশোপরি
বসি বসাএ নাপিতেরে ॥
তিথি ক্ষণ এ যোগ করণ
মাহেন্দ্রদণ্ডে ভিতরে।
উষ্ণোদক দেহ দিব্য খুর লইব
পণ কৈল বিশ্বম্ভরে ॥
নাপিতে আদরে কহে মিশ্রবরে
শুনহ আমার বচন। ]
৬১ খ
[ সাবহিত মনে এহ শুভক্ষণে
করহে কর্ণ-বেধন ॥
হই সাবধান নাপিত শুদ্ধমন
করিয়া মন্ত্রতন্ত্র ভেদ।
জয়-জয় ধ্বনি করয়ে ব্রাহ্মণী
নাপিতে কৈল কর্ণবেধ ॥
মিশ্র যথাবিধি ক্রিয়া ত সমাধি
নাপিতে ভক্ষ-বাস দিল।
বালক বপন কেশ কোন জন
বাঁশ-বনে লই থুইল ॥
যতেক ব্রাহ্মণ ভিক্ষুক ভাটগণ
সভাকে সুখী করাইয়া।
মহামহাজন ফলাহার ভোজন
বিদায় বস্ত্র-রত্ন দিয়া ॥
পুরীরে দণ্ডবত করিয়া আরত
ভিক্ষার নিমন্ত্রণ দিল।
অদ্বৈতেরে নমস্কারে আরতি আদরে
দুঁহাকে মন্দিরে নিল ॥
আনিঞা গঙ্গাজলে চরণ পাখালে
ভোজনে বসে দুইজন।
গৌর-সমর্পণ অন্নাদি ব্যঞ্জন
দুঁহে করএ ভোজন ॥
করিয়া ভোজন দুঁহে আচমন
মুখশুদ্ধি যথাবিধি।

দেখিয়া বিশ্বম্ভরে অদ্বৈত মন্দিরে
বিদায় করে দুই সিধি ॥
সভারে বিদায় দিয়া ত মহাশয়ে
আনন্দে মন্দিরে আসি।
কয়হ ঘরে স্নান বাহির উঠাণ
কহিল পিঁড়ায়েত বসি ॥
সবেত স্নান করি ] ৬২ ক [ মিশ্রেরে গোচরি
কুটুম্ব জ্ঞাতি বন্ধু আনে।
দিব্যান্ন-ব্যঞ্জনে করাএ ভোজনে
আনন্দ মিশ্রবর মনে ॥
করিল আঁচমন পরিয়া বসন
সবেত মুখশুদ্ধি করে।
করিয়া গঙ্গাস্নান মিশ্র মহান
আহ্নিক করি আদরে ॥
দিব্যান্ন-ব্যঞ্জনে সমর্পে নারায়ণে
সুখে করিয়া ভোজনে।
আচমন করি ধুতি বস্ত্র পরি
এ মুখশুদ্ধি শয়নে ॥
পরম আনন্দ সদয় নিত্যানন্দ
কহিল মহামহাজনে।
শুনি কি দশা সেই ভরোসা
এ দাস চূড়ামণি গানে ॥১৭॥

॥ ভাটিয়ালী রাগ ॥
আর দিন প্রভাতে উঠিয়া বিশ্বম্ভরে।
বাহির হইয়া আসী উঠান চত্বরে ॥
আনন্দেত সর্ব্বশিশু মেলিল আসিয়া।
হরি হরি বলি সবে হাসিয়া হাসিয়া ॥
কালি নাঞি দেখি যেন কত যুগ বাসি।
খাই শুই সুখে নাঞি হইয়াছি হতাশী ॥
কালি নাঞি খেলি সবে জাহ্নবীর তটে।
ক্ষণেক না দেখি তোমা জেন প্রাণ ফাটে ॥২॥
দন্তারম্ভে বিশ্বম্ভর সিংহদর্পে ডাএ।
চত্বরে সত্বর গৌর চলি বাহিরায়ে ॥
বিশ্বম্ভর কহে শুন সর্ব্বশিশু ভাই। ]
৬২ খ
[ এক ঠেলা মারি এক দিয়া জাহ ধাই
তার সঙ্গে কোন রঙ্গে সবেত ধাই ॥
ঠেলানন্দ প্রবন্ধে জাই জাহ্নবীর তটে।
এই রূপে গিয়া সবে জাহ্নবীর তটে।
মাটির গোপাল তথা এ বালির মঠে ॥

আবেশে বিবশ সবে কীর্ত্তনরঙ্গে।
পরমানন্দে ভাসে পুরী অদ্বৈতের সঙ্গে ॥
ছলে প্রদক্ষিণ পুরী শ্রীঅদ্বৈতের সহিত।
দণ্ডবত করে দুঁহে হোই এক ভিত ॥ ৫ ॥
হেন বেলা মাধবেন্দ্রে দেখি বিশ্বম্ভর।
সন্ন্যাসী সম্ভাষি আমি আসিব সত্বর ॥
সম্ভায়েত দিয়া গেল কীর্ত্তনের ভর।
মাধবেন্দ্র সাথে রহে প্রভু বিশ্বম্ভর ॥
কাতরে ত কহে পুরী ছাড়িয়া নিশ্বাস।
তোমার দেখিমুঁ সবে এ গাঢ় প্রকাশ ॥
শুন অহে মাধবেন্দ্র কহো সারধারে।
তোমা লাগি জন্মি আছো নদীযা নগরে ॥
গলিত পত্র হ্রদের জলে কচালিয়া।
তা খাইয়া জপ কৈলে ঝারিখণ্ডে গিয়া ॥
জপবশে তোমা পাই সদয় বেভার।
করুণ আদরে দেখা দিলুঁ তিন বার ॥
জে বলিলে তা করিলুঁ ইথে না ] ৬৩ ক
[ ঞি আন।
এখনে জে কহো কিছু কর অবধান ॥
নিত্যানন্দ আসিবেন নদীয়া নগরে।
তাহা সনে কথা মোর হৈব বিস্তরে ॥
জার জত জন্ম কর্ম্ম ভক্তিরসভাব।
জার জত প্রকাশব আপন ভাব ॥
জারে জত দিমু ভক্তি প্রেমানন্দ রস।
জারে জারে দিমু রস-উন্মাদ যশ ॥
যত যত অবতার পর পরাৎপর।
তার প্রিয় পরিষদ ভৃত্য সহচর ॥
একে একে সভাকারে দিমুঁ ভক্তিরস।
সর্ব্বভূত-দয়াসিন্ধু নাম গুণ যশ ॥
গৌড়-ভূম্যে জন্মাইলুঁ প্রেমভক্তিরস।
গৌড়ীয়া বৈষ্ণব হব ভক্তির পরশ ॥
গৌড়ীয়া বৈষ্ণব জে জে দেশেতে রহব।
তাহার আলাপে লোক প্রেমভক্তি পাব ॥

এ সব জতেক ভার নিত্যানন্দে দিয়া।
আপনি রহিব আমি উদাসীন হইয়া ॥
এ সব জতেক কার্য্য করিল প্রবন্ধ।
বিদায় করিয়া ঘর জাব নিত্যানন্দ ॥
ঘর গিয়া গৌড়দেশে করিয়া বিদাএ।
সাত দক্ষিণ করি আসিব নদীয়াএ ॥
মাধবেন্দ্রে কহি গৌর বিশেষ বিশ্বাসে।
বিশেষ বিশ্বাস বিধি আর কহে শেষে ॥৪॥

॥ ভাটিয়ালি রাগঃ ॥

শ্রীকৃষ্ণ ভজিতে জেবা করিবেক মন।
তাহারে অবশ্য দিমু শ্রদ্ধাভক্তি ধন ॥ ]
৬৩ খ
[ বৈষ্ণব দেখিতে জেবা আনন্দহৃদয়ে।
তারে কব নাঞি হব কলিদর্প ভয়ে ॥
আমার বৈষ্ণব স্থানে জেবা নাম লইব।
নামরূপী ভগবান তারে তুষ্ট হইব ॥
নিবেক শ্রদ্ধাএ জেবা নাম সংখ্যা করি।
তারে ভক্তিরস দিমুঁ মুঞি পুখরী পুখরী ॥
নাম লৈতে হব জার কণ্ঠে গদগদে।
তাঁরে প্রেমরস দিয় মাপি হ্রদে হ্রদে ॥
এক লক্ষ নাম লএ জেবা সংখ্যা করি।
তারে প্রেমরস দিমু মহানদী ভরি ॥
দুইলক্ষ তিনলক্ষ জেবা সংখ্যা করে।
তারে প্রেম দিমুঁ মাঁপি সাগরে সাগরে ॥
তিনলক্ষ নামাধিক করে অভিলাষ।
তাহার হৃদএ রব করি নিজ বাস ॥
শুন শুন মাধবেন্দ্র ইথে নাঞি আন।
সত্যসঙ্কল্প আমি তোমি পরমাণ ॥
জত আসিছেন আসিবেন সহচর।
তাঁরা সব হইবেন আমার সোঁসর ॥
জে কিছু কইল আমি দিগ-দরশিত।
নিত্যানন্দ আসি সব করিব বিদিত ॥

বিদায় করিয়া চলে মাধবেন্দ্র পুরী।
কহিলেন সব শ্রীঅদ্বৈতের বরাবরী ॥
শিশু সঙ্গে মেলি গৌর] ৬৪ ক [করিয়া কীর্ত্তন।
গঙ্গাস্নান করি করে মন্দিরে গমন ॥
সুস্বপ্ন কহিয়াছে নিত্যানন্দ রাএ।
চূড়ামণি দাস কহে এই ভরোসাএ ॥

॥ করুণ শ্রী ॥
॥ একতালী ॥

বিশ্বরূপ গৌর দেখি ডাকে ভৃত্যগণে।
জল আনি নিমাঞির পাখাল চরণে ॥
চরণ পাখালি দুই ভাই অন্ন খাএ।
আচমন মুখশুদ্ধি শুতি নিদ্রা জাএ ॥
ক্ষণেক নিদ্রাএ হইতে বিশ্বরূপ উঠি।
পড়িবারে চলি জাএ হাথে করি পুথী ॥
অদ্বৈতেব নাছে আছে পণ্ডিত শ্রীবাস।
বিশ্বরূপ নমস্করী রহে তার পাশ ॥
আনন্দে শ্রীবাস তারে কবিলেন কোলে।
আপাদ পুলক কম্প আখি বহে জলে ॥
দুঁহাব নয়নে জল পোছে দুই জনে।
অদ্বৈত-মন্দিবে চলে আনন্দিত মনে ॥
অদ্বৈতেরে দুঁহে গিয়া নমস্কার করে।
প্রেমানন্দে আলিঙ্গন দিল দুঁহাকারে ॥
শ্রীঅদ্বৈত ভাবাবেশে কএ কৃষ্ণকথা।
শ্রীকৃষ্ণ না ভজে এ তার সর্ব্ব বৃথা ॥
মাংস রক্ত অস্থি মজ্জা বিষ্ঠা মুত্রময়।
কৃষ্ণ না ভজিয়া মূঢ় এ ভাল বাসএ ॥
চতুঃসম চন্দনাদি পরি দিব্য বাস।] ৬৪ খ
[দিব্য শয্যায়ে করে রমণী বিলাস ॥
তাহে অতি মতিনাশা যে গোষ্ঠ-ভাজে।
কোন মতিনাশ করে অজাতির সঙ্গে ॥
এ সব আচরি তারা বৈষ্ণবে নিন্দে।
সপনে না প্রণতি করে চরণারবিন্দে ॥

আর কথো গুলা তারা কুশাস্ত্র পড়িয়া।
গঙ্গা-যমুনাকে তেজি মজ্জয়ে গাড়িয়া ॥
মঞ্জুঘোষ ভৈরবাদি জপে অনাচারে।
পরলোক নাঞি তার জাএ ছারে খারে ॥
আর কেহ অনাচারে রামমন্ত্র জপী।
ভাগবত নিন্দা করে কোন কোন পাপী।
করএ মদিরা পান মহা বাম জপী ॥
জেবা সেবা কৃষ্ণ ভজে কি শূদ্র ব্রাহ্মণ।
শ্রীকৃষ্ণ ভজিলে হএ ভুবন পাবন ॥
অতএব শ্রীকৃষ্ণ-ভজন সত্য সত্য।
ব্যাসদেব ভাগবতে কহিছেন তথ্য ॥
শ্রীনিবাস কি কহিব তোমারি মহত্ব।
তুমি স জানহ কৃষ্ণ ভক্তিরস-তত্ত্ব ॥
অলপ বয়েস বিশ্বরূপ মহাশয়।
কায়মন বাক্যে উঁহি কৃষ্ণের আশয় ॥
ভাগবত পরসঙ্গে তোমার আবেশ।
যে দেশেতে তুমি রহ সুধন্ত]৬৫ ক [সে দেশ।
এত বলে শ্রীঅদ্বৈত বিশ্বরূপ তরে।
বিশ্বরূপ বিদায় করিল পড়িবারে ॥
অদ্বৈত শ্রীবাস কবে শ্রীকৃষ্ণ-কথন।
ওথা বিশ্বম্ভর লৈয়া শুনহ বচন ॥
শয্যা হৈতে উঠি বিশ্বম্ভর শিশু সঙ্গে।
জাহ্নবীর তীরে করে অদ্ভুত রঙ্গে ॥
বালি তুলি মাটির গোপাল দিল বার।
বালির নৈবেদ্য করে নানা উপহার ॥
গঙ্গাজল বৃন্দাঙ্কুরে নিবেদন করে।
বালির নৈবেদ্য সব দিব্য রূপ ধরে ॥
দিব্য কলা দিব্য সবা দিব্য নারিকেল।
দিব্য আম্র এ কাঁঠাল জত দিব্য ফল ॥
নানাজাত সন্দেস পক্কান্ন নানাজাত।
দিব্য মোয়া উখুড়া সিন্নার চীড়া ভাত ॥
দধি দুগ্ধ দিব্য খীর হৈল আচম্বিত।
দেখিয়া বালক সব অতি আনন্দিত ॥

বালির জতেক দ্রব্য দিব্য দ্রব্য হৈল।
না জানি কি জানি আসি দিব্যরূপ কৈল ॥
বালকে বোলএ শুন শুন হে নিমাঞি।
কেবা এ আনিল দ্রব্য কেমন গোসাঞী ॥
নিমাঞি কহএ শুন সকল ছাওয়াল।
ভাল দ্রব্য করিলেন ঠাকুর গোপাল ॥ ]
৬৫ খ
[ মাটির গোপাল পানে সব শিশু চায়ে।
হাসিয়া গোপাল সব শিশুরে কহয়ে।
বালির নৈবেদ্য তোরা দিয়াছিলি মোরে।
নানা মিষ্ট দ্রব্য দিল তোমার সভার তরে ॥
হাসি হাসি বালকেরে কহএ নিমাঞি।
মহাপরসাদ সভে বাটিয়াত খাঞি ॥
যত যত দ্রব্য সব শিশু বাটি খাএ।
খাইলে তার না ফুরাএ আর বাড়ি জাএ।
নাগরিক জত লোক ডাকিয়া আনএ।
তাসভারে সব দ্রব্য বাঁটি বাঁটি দেএ।
আনন্দে সকল লোক এ নারী পুরুষে।
ধাই ধাই কৌতুকে দ্রব্য নিতে আইসে ॥
বিশ্বম্ভর কহে শুন এ পুরুষ নারী।
জার জেই মনে সভে নেহ লুটি করি ॥
সর্ব্বলোক সর্ব্বদ্রব্য লুটি করি লএ।
তবেত সকল দ্রব্য নাহি টুটি জাএ।
এনরূপে সর্ব্বলোক দ্রব্য লুটি করে।
শিশু সঙ্গে বিশ্বম্ভর চলিলা মন্দিরে ॥
এতসব বালকক্রীড়া করে গৌর রাএ ॥
ঠাকুর অদ্বৈত ইহা শুনিবারে পাএ ॥
আবেশে বিবশ পঁহু শ্রীবাস সাত।
যত যত মহাভাব অঙ্গে ভেল জাত ॥
সীতা ঠাকুরাণী শুনি আবেশে বিবশ।
এক এক আখি] ৬৬ ক [বহে কত ধারা দশ ॥
পুলকে আকুল কম্প অঙ্গে বহে স্বেদ।
স্তম্ভ বৈবর্ণ আদি কণ্ঠ স্বরভেদ ॥

আরত শ্রীবাস সাত প্রভু চলি জাএ ॥
যথা দ্রব্য লএ লোক মেলিল তথাএ ॥
উর্দ্ধ বাহু করি নাচে অদ্বৈত আচার্য্য ॥
শুন হে শ্রীবাস সিদ্ধ হইল সর্ব্বকার্য্য ॥
অদ্বৈতের নাটে নাচে ত্রিবিধি জীব।
সর্ব্বদেব দিকপাল নাচে ধাতা শিব ॥
অনন্ত আকুল নাচে শক্তি ভক্তিময়ে।
নয়ান বয়ান নাকে মহানদী বয়ে ॥
নাট-কোলাহল শুনি আসি বিশ্বম্ভর।
অদ্বৈত সমুখে গিয়া মিলিলা সত্বর ॥
এখনি পাতিলে তুমি অদ্ভুত নাট।
এখনি পাতিলে তুমি প্রেমরস হাট ॥
সর্ব্ব নাট সম্বরিল বিশ্বম্ভর রাএ।
হেনবেলা মাধবেন্দ্র মেলিলা তথাএ।
অদ্বৈত চলিলা ঘর মাধবেন্দ্র সঙ্গে।
বিশ্বরূপ সাথে গৌর ঘর জাএ রঙ্গে ॥
এনরূপ দ্রব্য তিন দিন লএ লুটি।
জত লএ তত হএ নাহি হএ টুটি ॥
পাঁচ দশ গ্রামে যত যত লোক ছিল।
তারা সবে আসি সর্ব্ব দ্রব্য লুটি নিল ॥
পাঁচদিন ধরিয়া দ্রব্য লোক বহি নিল। ]
৬৬ খ
[ দেখি শুনি সর্ব্বলোকে ত্রাস উপজিল ॥
লোক কয়ে বালকের অদ্ভুত চরিত।
যত যত কর্ম্ম করে মহা বিপরীত ॥
পাষণ্ড দুর্মতি জত কুতার্কিকগণ।
গৌড়ে গিয়া রাজা হব বুঝি হেন মন ॥
এই বেলা ধরি লোক গৌড়ের রাজন।
বড় হৈলে ইহারে পারিব কোন জন ॥
ভাল ভাল লোক কহে এ মানুষ নয়ে।
না জানি কমন দেব জন্মিছে এথাএ ॥
কেহ কহে নিমাঞি সাক্ষাৎ বিধি শিব।

কেহ কহে আইলা বিষ্ণু তারিবারে
আর জেবা লয় তাহা কহে সর্ব্বজন।
লোকাতীত বেদাতীত সর্ব্ব আচরণ ॥
অদ্বৈতাদি মহামহাভাগবত-গণ।
দেখি শুনি প্রেমানন্দে পূর্ণ সর্ব্বজন ॥
নিত্যানন্দপ্রভু-শক্তি ধনঞ্জয় ধরে।
কটক-উজ্জ্বল বলি কহিতেন তাঁরে ॥
তাঁর বলি কৃপা কৈল নিত্যানন্দ রাএ।
গৌর-বাল্যরঙ্গ চূড়ামণি দাস গাএ ॥
আর দিন প্রভাতে উঠিয়া বিশ্বম্ভরে।
শ্রীমুখ পাখালি বস্ত্র পরিধান করে।
শচী দেবী কহএ] ৬৭ ক [শুন আমার উত্তরে।
আজিকার মত পুত্র রহিবে মন্দিরে ॥
আজি প্রাণ দহে যেন বুক প্রাণ ফাটে।
আজি না জাইবে বাপু জাহ্নবীর তটে॥
হাপুতির পুত্র তুমি পুনতীর বাছা।
আখি-আড় কবিবারে নাহি মোর ইচ্ছা ॥
এত বলি বিশ্বম্ভর ধরি নৈল কোলে।
গৌর-অঙ্গ ভিজি গেল দুই আখির জলে ॥
বিকট কটক যেন পুলক বিপুল।
স্বেদজলে ভিজিল অঙ্গ-দুকূল ॥
পীড়াএ উঠিল শচী পুত্র করি কোলে।
গৌর-অঙ্গ আচ্ছাদিল বসন-আঁচলে ॥
বাৎসল্য মহাভাব শরীরে উদয়েএ।
আকুল অস্থির ভাবে কাঁথ ঠেলি রয়ে ॥
আখি মুখ নাসা ঝরে যেন সিন্ধু-ঝোরে।
অঙ্গে স্বেদ বয়ে মেঘ মুশলের ধারে ॥
শরীর দুকূল পীড়া জল নাঞি ধরে।
উঠানে পড়এ যেন নদীর কানরে ॥
উঠান ভিজিয়া বেগে জল বই জাএ।
শুনি চমৎকার লোক দেখিবারে ধাএ ॥
সগদ্গদ ভাবে কণ্ঠ ঘরঘর করে।
নবীন আষাঢ় মেঘ যেন শব্দ করে ॥
আর হোর অদ্ভুত দেখি অঙ্গলতা।
প্রলয়ে কাঁপএ জেন অবনী দেবতা ॥ ]

৬৭ খ

[ ক্ষণে পীত ক্ষণে রক্ত ক্ষণে কৃষ্ণ সীত।
দেখিতে দেখিতে হএ অতি বিপরীত ॥
পাষাণ-পুতলী হেন ক্ষণে ক্ষণে রএ।
সর্ব্বলোক আসি দেখি সবিস্ময়ে রয়ে ॥
শুনি মাধবেন্দ্র ধাএ অদ্বৈত আচার্য্য।
গদাধর শ্রীনিবাস যত সাধু আর্য্য ॥
মুরারি মুকুন্দ শুক্লাম্বর বক্রেশ্বর।
যত যত সাধুবৃন্দ ধাইল সত্বর ॥
দেখি অদ্ভুত ভাব মারি মালসাট।
জিনিলুঁ দুর্জয় কলি উর্দ্ধবাহু নাট ॥
তাঁসভার নাটে নাচে নবদ্বীপবাসী।
এ ভাব-বিভূতি বিশ্বম্ভর পরকাশি ॥
বাদীন্দ্র কহএ মিশ্র শুন মোর বোলে।
নিমাঞি ধরিয়া রাখ আপনার কোলে ॥
জেইমাত্র নিমাঞিকে (ধরি) লই কোলে।
স্থগিত হইলা দেবী আকুল বিহ্বলে ॥
কথোক্ষণে শচী দেবী পাইয়া চেতন।
লজ্জাএ সম্বরে শচী অঙ্গের বসন ॥
জত সহচরী শচী ধরিল জে ঘরে।
দিয়া পাক-তৈল জলে অভিষেক করে ॥
সুগন্ধি জাহ্নবী-জলে করিআত স্নান।
অঙ্গ মোছিয়া ধুতি করে পরিধান ॥
কুটিল ] ৬৮ ক [ দীঘল কেশ যেন মেঘমাল।
এ দিব্য চিরনী দিয়া করে সংস্কার ॥
কেশ শুখাইয়া বাঁধে এ দিব্য লোটনে।
চরণ পাখালি করে মন্দিরে গমনে ॥
আসনে বসিয়া নানা উপচার দিয়া।
নারায়ণ অরচয়ে শুদ্ধমতি হৈয়া ॥

পূজা করি ধ্যান ধরি করে জপযাগ।
ভাব স্বভাব শুদ্ধ গাঢ় অনুরাগ ॥
জপান্তে অষ্টাঙ্গ দণ্ডবৎ নমস্কার।
পরিবারে দুই পুত্রে দেই উপচার ॥
রন্ধন আয়োজন কৈল দাসীগণে।
পাকশালে গিয়া দেবী করএ রন্ধনে ॥
স্নান সংস্কার করি পিড়ি থাল পাতে।
ভোজনে চলএ পুরী অদ্বৈতের সাথে ॥
বাদীন্দ্রের সাথে চলে জত মান্য জন।
পুত্র সঙ্গে মিশ্র জাএ করিতে ভোজন।
নানা উপচারে সবে করিয়া ভোজন।
আচমন করি বসি এ মুখ-বাসন ॥
গুবাক চন্দন মাল্য সভাকারে দিয়া।
বিদায় করএ মিশ্র কথো দুর গিয়া ॥
নিমাঞি চরিএ দেখি সবারে তরাস।
সভারে কহএ সবে গিয়া নিজ বাস ॥
শুনি পাপীকুলে দুঃখ সুখ সাধুকুলে।
সাধু কহে কলিদর্প নাশ হৈল হেলে ॥
শচীর বাৎসল্যরস গৌরাঙ্গ প্রকাশ।
ভুবনমঙ্গল গায়ে চুড়ামণি দাস ॥০॥
আর দিন প্রভাতে উঠিয়া গৌর রায়ে। ]
৬৮ খ
[ বালকের সঙ্গে রঙ্গে গঙ্গাতীর জাএ ॥
বসিয়া করয়ে যুক্তি বালকের সাত।
চোরি করি গিয়া ঘাটে পর-দ্রব্যজাত ॥
গঙ্গাস্নান করে জত এ পুরুষ নারী।
ঘটী বাটী সাজী বস্ত্র সবে ঘাটে ধরি ॥
প্রকারে হরিব দ্রব্য কেহ না জানিব।
কৌতুক করিয়া জার দ্রব্য তারে দিব ॥
এত যুক্তি করি প্রভু গৌর বিশ্বম্ভর।
শিশুমেলে গঙ্গাজলে প্রবেশে সত্বর ॥

বারকোনা ঘাটে গিয়া মিলে গৌররাজ।
যথা স্নান করে নারীপুরুষ-সমাজ ॥
হরিল সকল দ্রব্য কেহ নাঞি জানে।
হরিয়া রাখিল নিঞা বাগুড়ের বনে ॥
স্নান করি গিয়া দ্রব্য কেহ নাঞি পায়ে।
অল্প লোক কাঁদে বড় করে হায়ে হাএ ॥
দেখিয়া বালক সাথ হাসে বিশ্বম্ভর।
বিস্ময়ে বিষাদে লোক জাএ নিজ ঘর ॥
কেহ দেবায়নে জাএ সর্ব্বজ্ঞের ঘরে।
মহা গণ্ডগোল হৈল নদীয়া নগরে ॥
চোর বলি ধায়ে লোক] ৬৯ ক [কহে ধর ধর।
হাসিয়া আকুল প্রভু গৌর বিশ্বম্ভর ॥
কহিতে বুঝিতে দিন দশঘটি গেল।
গৌরাঙ্গচাঁদের চিত্তে দয়া উপজিল ॥
এক ভট্টাচার্য্য বড পণ্ডিত মহান।
মিলিলা গৌরাঙ্গচান্দ গিযা তাঁর স্থান ॥
খেলিয়া খেলিয়া বুলি শিশুগণ সনে।
দেখিল অনেক চোর বাগুড়ের বনে ॥
আমা সবা দেখি তারা পালাএ সত্বর।
দেখিল অনেক দ্রব্য বনের ভিতর ॥
ইহা শুনি সর্ব্বলোক বাগুড়েরে ধাএ।
জার জেই দ্রব্য সর্ব্বলোক গিয়া পাএ ॥
গৌর-বাল্যক্রীড়া এই জেই জন শুনে।
চোরবাদ চোরভয় নহিব কখনে ॥
জে জে বাল্যক্রীড়া করিয়াছে গৌর রায়ে।
শুনিলে গাইলে লোক প্রেমভক্তি পাএ ॥
অচিন্ত্য কৃপাএ তারে গৌরাঙ্গ সহাএ ॥
করুণসাগর চুড়ামণি দাস গাএ ॥০॥
সর্ব্বশিশু সঙ্গে গৌর নিজ গৃহে আসি।
বালকে বিদাএ দিয়া পিঁড়াএত বসি ॥
শচী কহে শুন মিশ্র কহিতে ডরাই।
অকার্য্য পড়িলে কিছু কহিবারে চাই ॥ ]

৬৯ খ
[ বালক চঞ্চল পুত্র খেলে সর্ব্বক্ষণ।
ব্রাহ্মণকুমার হৈয়া না করে অধ্যয়ন॥
তোমার গোষ্ঠীতে জত মহা অধ্যাপক।
বেদ বেদান্ত সর্ব্ব বিগ্যাএ ক্ষমক॥
মিশ্র কহে এক পুত্র পড়িয়া শুনিঞা।
বৈষ্ণবের সঙ্গে বুলে কি বিদ্যা জানিঞা॥
পড়িবার কাজ নাঞি থাকুক মূর্খ হৈয়া।
জে জে পাকে বৰ্ত্তিবে নিজ ধন খাইয়া॥
এতেক কহিল মিশ্র শচী রহে শুনি।
শুনি শুনি বিশ্বম্ভর মনে মনে গুণি।
কালি সে করিব কার্য্য এ কথার মত।
বুঝিয়া করিব কার্য্য মনে হএ যত।
গাইতে ঘোষিতে হইল প্রভাত রজনী।
যুক্তি করি শিশু সঙ্গে জাএ গৌরমণি॥
পশু-নর হাড়মুড় জত তটে ছিল।
বালকের সাথে বহি গঙ্গা-জলে নিল॥
হস্তি ঘোড়া গো মহিষ নানা পশু নর।
হাড় বহি পেলে গঙ্গাজলের ভিতর॥
সব দিন হাড় বহি পেলে গঙ্গাজলে।
মিশ্র পুরন্দরে গিয়া সব লোক বলে॥ ]
৭০ ক [কপালে ক্ষেপিয়া কর কহে মিশ্রবর।
কতেক সন্তাপ বিধি দেই নিরন্তর॥
মন্দিরে ত গিয়া মিশ্র শচীরে কহিল।
তোমার পুত্রের পাকে অপকীর্ত্তি হৈল॥
মড়ার হাড় বহি পেলে গঙ্গাজলে।
দেখি শুনি সর্ব্বলোক কুবচন বলে॥
এত শুনি শচী দেবী বিশ্বম্ভরে বলে।
কেনি হাড় বহি পেল জাহ্নবীর জলে॥
এত শুনি গৌর বলে কি কহিব আর।
যেতেমতে করি সব জীবের উদ্ধার॥
না পড়ি না করি কার্য্য বসি অন্ন খাই।
পরলোক-কার্য্য কিছু করিবারে চাই॥
নিরাশ্রয় জত জীব নাঞিক সহাএ।
অপমৃত্যু মরি হাড় গড়াগড়ি জাএ॥
কোনপাকে তার হাড় পড়ে গঙ্গাজলে।
সে সব কৃতার্থ হএ সর্ব্ব শাস্ত্র বলে॥
লোভে জে করএ প্রীতি সে পিরিতি নয়ে।
জে জিঘাংসাএ লক্ষ্মী আনে সে লক্ষ্মী না রয়ে॥
সুপাত্রে যে দেএ ধন সে নহেত ব্যয়ে।
পরার্থে করিয়ে দুঃখ সেহ দুঃখ নয়ে॥
পরিশ্রম করি হাড় পেলি গঙ্গাজলে।
অবশ্য কৃতার্থ জীব হর্ব শুভ ফলে॥ ]
৭০ খ [ স্থাবর জঙ্গম জত সবে কৃষ্ণে রত।
কৃষ্ণের সবারে কৃপা করুণ মহত্ব॥
জীবগণের সুখ দুঃখ সব কৃষ্ণে লাগে।
সর্ব জীবের কল্যাণ কৃষ্ণ-চিত্তে জাগে॥
অতয়েব বৈষ্ণব সব জীবে দয়া করে।
দেখিতে শুনিতে কিছু মোর চিত্তে স্ফুরে॥
এত শুনি শচীরে কহএ মিশ্রবর।
এসব কথাএ কার না সাজে উত্তর॥
মোর বাক্য বিশ্বম্ভর শুন মন দিয়া।
পরম যত্নেতে তুমি শাস্ত্র পড় গিয়া॥
গঙ্গাদাস চক্রবর্তী পণ্ডিত মহান।
সমর্পি এড়িব গিয়া চল তার স্থান॥
সহজে তোমার প্রখর শুদ্ধ ভাব।
তাঁর স্থানে তোমার ত হৈব বিদ্যালাভ॥
চক্রবর্তী স্থানে মিশ্র পুত্র লই জাএ।
বিনয়ে প্রেমেতে পুত্র সমর্পিল তাএ॥
আজি হৈতে পুত্র তোমারে কৈল সমর্পণ।
যত্ন আশীর্ব্বাদে ইহাঁ করাহ অধ্যয়ন॥
এত শুনি গঙ্গাদাস অনুমতি দিল।
পিরিতি আরতি ভক্তি মিশ্রেকে তোষিল॥
পরম আহ্লাদে মিশ্র মন্দিরেত গিয়া।
আর দিনে পড়িবারে পুত্র থুইল নিয়া] ৭১ ক
[ অধ্যয়ন করয়ে গৌর গঙ্গাদাস স্থানে।

এক জানাইতে গৌর অনেক সে জানে ॥
বিশ্বম্ভর প্রতিভা দেখিয়া গঙ্গাদাস।
আকৃতের মত গুণ দেখি উল্লাস।
ইহাঁ পড়াইলে হব সর্ব্ব শিষ্য বশ ॥
ইহাঁ পড়াইলে জত পণ্ডিত মহান।
সভাএ কহিব মোরে পরম বিদ্বান ॥
মোর নাম যশ সব ঘুষিব সুজনে।
সামুদ্রিক গুণ অঙ্গে দেখ বিদ্যমানে ॥
জত জত সল্লক্ষণ আছে বিশ্বম্ভরে।
মহা সল্লক্ষণ গুণ কেহ নাঞি ধরে ॥
অচিরাৎ বিদ্যালাভ হইব ইহাঁর।
এত বড় ভাগ্যে কেহ নাঞি হব আর ॥
স্বভাবসুন্দর [রূপ] গুণ অনুপামে।
নবদ্বীপ শ্লাঘ্য হব বিশ্বম্ভর নামে ॥
এত বলি বিশ্বম্ভরে আদরে পড়াএ।
শ্রুতিমাত্রে সব বুঝে শুনি সুখ পাএ ॥
ছয় মাসের বিদ্যা গৌর পড়ে ছয় দিনে।
দেখি শুনি সর্ব্বলোক অদ্ভুত মানে ॥
মাস পাঁচ ছয়ে হএ ব্যাকরণ বোধ।
কাব্য পড়াইতে গুরু করে অনুরোধ ॥
একম াসে পড়ে গৌর সর্ব্ব অভিধান ॥
রসকাব্য পড় গুরু কবিল বিধান ॥
গৌর কএ শুন চক্রবর্ত্তী মহাশয়ে।
কোন রসকাব্য মোরে কহত নিশ্চয়ে ॥ ]
৭১ খ
[ রসকাব্য জত জত চক্রবর্তী ভাবে।
রসকাব্য নাম শুনি গৌরচন্দ্র হাসে ॥
গুরুকে কহএ গৌর শুন মহাশয়ে।
রসকাব্য হেন বোল কত যোগে হএ ॥
স্পৃহা হৈলে শ্রদ্ধার্ত্তি তবে রুচি হয়ে।
রুচি হৈতে রতিদেবী ভাবময়ী পাএ ॥
ভাবে পুষ্ট হই রতি ভক্তি নাম ধরে।
বিষ্ণুভক্তি হই ডুবে এ ভাবসাগরে ॥

সাত্ত্বিক সে অষ্ট ভাব হাস্যাদি দ্বাদশ।
ব্যভিচারী তের্ত্রিশ যোগে স্থায়ী হএ রস ॥
বেদ-কল্পতরু-রস এ ফল কলিত।
স্বকাঠ্য রহিত শুকমুখেতে গলিত ॥
সে রস ফল পীএ কৃষ্ণের ভাবক।
রাধাকৃষ্ণ রাসকেলি শ্রীব্যাস ভাবক ॥
ঘম্বরী ঘম্বর জত করএ শৃঙ্গার।
রসকাব্য করি বর্ণে সেহ ছারখার ॥
শুনি শুনি গঙ্গাদাস হইলা হতাশ।
এতদিনে হৈল রসকাব্যে অবিশ্বাস ॥
মীমাংসাদি স্মৃতি পড় মনঃ স্থির করি।
কর্ণ নাসা ছুই গৌর কয়ে হরি হরি ॥
কর্ম্ম প্রধান করি মীমাংসায়ে কয়ে।
আর জত জত স্মৃতি সকাম ধর্ম্মময়ে ॥
দুই কড়ার দ্রব্য দিয়া লক্ষে ] ৭২ ক
[ শ্বরী মাগে।
অনুক্ষণ দুর্বাসনা তার চিত্তে জাগে ॥
সকামী হইয়া লোক কৃষ্ণে ধর্ম্ম ছাড়ে।
কর্ম্মসূত্রে বদ্ধ লোক কুম্ভীপাকে পড়ে ॥
কেবল সকাম ধর্ম্ম নহে লোকহিত।
পড়িব তোমার কাব্যে এ বটে উচিত ॥
প্রাকৃত কাব্য আর স্মৃতিশাস্ত্র জত।
পড়িলত এক মাসে গুরুর অভিমত ॥
বিশ্বম্ভর কয়ে শুন গুরু মহাশয়ে।
মন্দ না জানিলে ভাল জানিবারে নএ ॥
এখন জানিল জেই শাস্ত্রের জে গুণ।
ঈশ্বরবাদী শাস্ত্র জানিব পুনঃপুন ॥
বেদান্ত পড়ে গৌর জত জত কক্ষা।
শ্রীকৃষ্ণের জন্মকর্ম্ম সভা দেই দীক্ষা।
জত মহা অধ্যাপক নবদ্বীপবাসী।
শ্রীকৃষ্ণে বিমুখ জত ব্রহ্মবিলাসী ॥
সভা সাথ উদ্‌গ্রাহ ত করে বিশ্বম্ভর।
হেন জন নাঞিক জে করয়ে উত্তর ॥

মালসাট মারি গৌর সভাসতে কয়ে।
শ্রীকৃষ্ণের জন্মকর্ম্ম সব সত্য হয়ে॥
ইহাতে বৈধ করে কোন দুরাশয়ে।
বুঝুক আমার সাথ সর্ব্বশাস্ত্র কয়ে॥
অতেক মন্দধী শাস্ত্র অর্থ নাঞি জানে।
অহঙ্কারে মুগ্ধ হয়্যা ঈশ্বর না মানে॥
চতুঃশ্লোকে নারায়ণ ব্রহ্মাকে কহিল।]
৭২ খ [কৃষ্ণ জন্মকর্ম্ম সর্ব দীক্ষা শিক্ষা দিল॥
ভাগবতে কহিছেন ব্যাস মহাশয়ে।
জন্মকর্ম্ম নামগুণ গাইবে নিচ্চয়ে॥
সর্ব্বশাস্ত্র ব্যাখ্যা করি সিদ্ধান্ত দিল।
বিভামদে অধ্যাপক সব পাসরিল॥
কক্ষায়ে হারিয়া সবে করে অভিমান।
বালকের সাথ কিবা করিব বাখান॥
গঙ্গাদাস চক্রবর্ত্তী মিশ্র মহাশয়ে।
বিশ্বম্ভর লই দুঁহে মন্দিরে চলয়ে॥
চমৎকার লাগি গেল নদীয়া নগরে।
বালকের সাথে কেহ রা কাড়িতে নারে॥
পীঁড়াএ বসিয়া মিশ্র গঙ্গাদাসে কএ।
দিন করি বিশ্বম্ভরে দেহ উপনএ॥
ভাল যে বুঝিয়া দিন করে গঙ্গাদাস।
অক্ষয় তৃতীয়া তিথি শ্রীবৈশাখ মাস॥
মিশ্র কহে মহাশয়ে কর গঙ্গাস্নান।
ফলাহার করি ঘরে করিবে প্রয়াণ॥
গঙ্গাস্নান করি গঙ্গাদাস আসি ঘরে।
নানা উপচারে বসি করে ফলাহারে।
আঁচমন করিয়া ত মুখ শুদ্ধি করে।
সুবর্ণ গাড়ুয়া দীব্য বস্ত্র দিল তাঁরে॥
মন্দিরে চলিলা চক্র] ৭৩ ক [বর্ত্তী গঙ্গাদাস।
আয়োজন করে মিশ্র পরম উল্লাস॥
সরখেল ভৃত্য জত আমাত্য নফরে।
সভারে আদেশ কৈল চলহ নগরে॥
মিশ্র নমস্করি তারা নগরেত জাএ।
আয়োজন কিনি তারা ঘরেরে পাঠাএ॥
আয়োজন লই তারা মিশ্রস্থানে গেল।
দেখি মিশ্র পুরন্দর হরষিত হৈল॥
এ ঘর মন্দির পীঁড়া এ নাছ চত্বর।
দশ বিশ জন মেলি মাজিল সত্বর॥
শ্রাদ্ধ হোম স্থান কুণ্ড কৈল সংস্কার।
নানা দ্রব্য তুলসী চন্দন উপচার॥
শ্রাদ্ধ হোম স্থানে দ্রব্য বিপ্র সব থুইয়া।
মিশ্রবর স্থানে সবে গোচরিল গিয়া॥
শুনিঞা ত মিশ্রবর হরষিত মনে।
আনন্দে চলিলা করিবারে গঙ্গাস্নানে॥
সমুদ্ভব নাম অগ্নি করিয়া স্থাপন।
অগ্নির উত্তরে নিল গৌরাঙ্গ মোহন॥
শিখার সহিত শির মুণ্ডন করিয়া।
স্নান করাই রক্ত বস্ত্র পরাইয়া॥
পরাএ কুণ্ডল সাথ দিব্য অলঙ্কার।
অগ্নি প্রদক্ষিণ দিল শচীর কুমার॥
বেদমত সুপ্রকৃত কর্ম্ম আরপিয়া।
প্রাদেশ-প্রমাণ কুশ ঘটে ডুবাইয়া॥]
৭৩ খ
[এ সমিধ তুষ্ণী নাম অগ্নিকে হুনিয়া।
সাথ সমস্ত মহাব্যাহৃতি হোম করিয়া॥
এ সকল ক্রমণিকা কবি সমাপন।
যজ্ঞোপবীত নিব শচীর নন্দন॥
কৃষ্ণাজিন মুঞ্জ মেখলা পরিধান।
এ গৃহীত বিল্ব দণ্ড অগ্নিতে প্রদান॥
বংশদণ্ড গ্রহণ করিয়া ব্রহ্মচারী।
আচার্য্য আজ্ঞাএ ভিক্ষা কার্য্যে অভিসারি।
প্রথমতে ভিক্ষা করে গিয়া মাতৃস্থানে।
ভিক্ষা দ্রব্য আচার্য্যেরে করিলেন দানে॥
আচার্য্যেরে পাদ্য অর্ঘ্য আচমনি দিয়া।
বস্ত্র রত্ন সবৎসা সিত ধেনু দিল নিয়া॥

বেদ-বিধান জত জত কর্ম্ম করি।
সর্ব্বদান দিল সর্ব্ব লোকে আশা ভরি ॥
গঙ্গাস্নান করি পুন মন্দিরে আসিয়া।
নিজ পরিজন সাথ ভুঁজএ বসিয়া ॥
আচমন করিয়া করয়ে মুখশুদ্ধি।
সর্ব পরিবারে বস্ত্র দেই মহাবুদ্ধি ॥
শয্যায়ে স্নুতিয়া নিদ্রা জাএ মিশ্রবর।
প্রভাতের জত কর্ম্ম করে বিশ্বম্ভর ॥
যে দিনের জে জে কর্ম্ম সকল করিয়া।
পড়িবারে জাএ গৌর আরতি ধরিয়া ॥
পুস্তক লইয়া কাখে ডাকে ছাত্রগণে।
গুরুস্থা] ৭৪ ক [নে গিয়া চল করি অধ্যয়নে।
নানা উপচার দ্রব্য লয়ে ভৃত্যগণে।
উপঢৌকন দিল গুরুবর স্থানে ॥
উঠিয়া গঙ্গাদাস কোলে করে বিশ্বম্ভরে।
ধর্ম্মসেতু গৌরাঙ্গ তাঁহারে নমস্করে ॥
গঙ্গাদাস কহে অহে গৌরাঙ্গসুন্দরে।
মোরে কবে তোমি না করিবে নমস্কারে ॥
তোমা দরশনে সর্ব্বদুঃখ বিমোচন ॥
তোমা দরশনে মোর জুড়াএ লোচন।
তোমা দরশনে লাখ লাখ ধন পাই।
তোমার শ্রীমুখ রাতি দিনে বসি চাই ॥
অনেক তপের ফলে করি অধ্যাপনা।
তোমারে পড়াইব বড় এ ভাগ্য বাসনা ॥
তোমার মহান রূপ জত মহাগুণে।
কিছু কহিবারে পারি যদি কেহ শুনে ॥
জত জত অঙ্গে ধর মহাসল্লক্ষণ।
কাহার শকতি তাহা করিব কথন ॥
জেবা অনুভব দেখি জে দেখি সপন।
কহিতে চাহিএ কিছু না জাএ কথন ॥
গৌর যজ্ঞোপবীতের অদ্ভুত কথন।
চুড়ামণি দাস কইল দিগদরশন ॥ ]

৭৪ খ [ গুরুরে লইল গৌর নানা দ্রব্যজাতে।
দিলেন সকল দ্রব্য নফরের হাথে ॥
তোমার বুদ্ধ্যের কেবা নিতে পারে ওর।
না বুঝিএ তোমার বাক্য তোমি শিষ্য মোর ॥
কি কাজে আমারে দিয়া গুরু সম্ভাষণা।
তুষিয়া সকল ধীর তুষিলে আপনা ॥
তোমার চিত্তের কথা কে বুঝিতে পারে।
কিছু বুঝএ কৃপাদৃষ্টে চাহ জারে ॥
জে কিছু আছএ মোর বিরল কথন।
শুনিবে আমার ভাগ্যে দিয়া কিছু মন।
শুনিঞা গুরুর স্তব বিশ্বম্ভর রায়ে।
স্থগিত করাএ প্রভু ঈষত লীলায়ে ॥
বিশ্বম্ভর রায়ে জত জত খণ্ডা করে।
তত তত সিদ্ধান্ত শ্রীগঙ্গাদাস পুরে ॥
বিশ্বম্ভর গঙ্গাদাসে করে দৃক্‌পাতে।
মহা মহা প্রতিভা সে হএ হৃদ্‌জাতে ॥
এক কহিতে কহে অনন্ত আখ্যান।
হাপুর কহিতে করে বেদান্ত ব্যাখ্যান।
বুঝি গঙ্গাদাস কণ্ঠে সরস্বতী বাস।
সেই দর্পে গঙ্গাদাসের এ বাগ্‌বিলাস ॥
মহা মহা অধ্যাপক নবদ্বীপবাসী।
অদ্ভুত শ্রবণে সবে] ৭৫ ক [মেলিলেন আসি ॥
হেন জন নাঞি জে করএ প্রত্যুত্তর।
মহাব্যাখ্যা শুনি সভার সুখাএ অন্তর ॥
কেহ কহে গঙ্গাদাস বড় ভাগ্যবান ॥
আচম্বিত শুনি ইহার এসব ব্যাখ্যান ॥
কেহ কহে কোন সিদ্ধ আশীর্ব্বাদ দিল।
কেহ কহে কোন দেব পরসন্ন হৈল ॥
কেহ কহে কোন মন্ত্র সাধি গঙ্গাদাস।
সেই সেই দর্পে করে এ বাগ্‌বিলাস ॥
কেহ কহে নারায়ণ পরসন্ন হৈল।
গঙ্গাদাসের শ্রীকণ্ঠে সরস্বতী দিল ॥

ধনি ধনি গঙ্গাদাস সভার তিলক।
নদীয়া সমাজে তোমি মহা অধ্যাপক ॥
মহাপদ গুরুকে দিলেন গৌররায়ে।
বিমল কিরিতি তাঁর অধ্যাপক গাএ ॥
এইরূপ অধ্যয়ন করে বিশ্বম্ভর।
বিদায় করিয়া চলেন আপনার ঘর।
এ জল আসন লৈয়া ভৃত্যগণ ধাএ।
চরণ পাখালে কেহ তৈল দেই গাএ ॥
গঙ্গাস্নান করি গৌর পরে কাচা ধুতী।]
৭৫ খ [আসনে বসিয়া লৈল সন্ধ্যাবিধি পুথী।
সন্ধ্যা করি শ্রীকৃষ্ণের বিবিধ পুজন।
লই বৈসে আঁচমন শ্রীমুখবাসন॥
বিপ্রশিশু কহে প্রভু সিদ্ধ হৈল অন্ন।
ভোজন মন্দিরে প্রভু করহ গমন ॥
ভোজন মন্দিরে গিয়া শ্রীশচীনন্দনে।
চরণ পাখালী পুন বসিলা আসনে ॥
অন্নব্যঞ্জন জত নানা উপচারে।
পরিবেশন শচী কৈল একুবারে ॥
শ্রীকৃষ্ণেরে অন্ন প্রভু করে নিবেদন।
বিবিধ বিধানে কৃষ্ণে করাএ ভোজন ॥
ভোজনন্তে আঁচমন দিয়া মুখশুদ্ধি।
শয়নেত পাদসেবা অতি প্রেম বুদ্ধি ॥
কৃষ্ণ-নিবেদিত অন্ন করিয়া ভোজন।
আচমন মুখশুদ্ধি করিল শয়ন ॥
কথোক্ষণ নিদ্রা গিয়া উঠি বিশ্বম্ভর।
ত্বরাএ চলিয়া জাএ শ্রীবাসের ঘর ॥
সভাকারে ডাকি আজি আন শ্রীনিবাস।
সবে মেলি করি আজি কীর্ত্তন বিলাস।
সভা আনি কৈল সংকীর্ত্তন অনুবন্ধ।
মালিনী ত কৈল মাল্য নৈবেদ্য প্রবন্ধ ॥]
৭৬ ক [নাচত গৌরাঙ্গচাঁদ অদ্ভুত নাট।
শ্রীবাসের বাড়ী হৈল প্রেমরস-হাট ॥
প্রভুর নাটেতে নাচে জত ভক্তগণ।
শ্রীকৃষ্ণ-উন্মাদে সবে হৈলা অচেতন ॥
গৌরমন জাগ হৈল নিত্যানন্দ রায়।
অহে ঠাকুর ভাই হয় ত সহায় ॥
তোমা না দেখিয়া মোর প্রাণ বুক ফাটে
আসিয়া প্রসন্ন হয় প্রেমরস হাটে ॥
এতশুনি নিত্যানন্দ চিত্ত উচাটন।
নবদ্বীপ নবদ্বীপ বলে ঘন-ঘন ॥
গৌর-অনুরাগে কান্দে নিত্যানন্দ রায়ে।
গৌর দেখিবারে চিন্তে পরম উপায়ে ॥
এথায় নাচিতে গৌর অট্ট অট্ট হাসে।
মালসাট মারে প্রভু পরম উল্লাসে ॥
আজি মোর রজনী প্রভাত শুভক্ষণে।
বড়ভাগ্যে পাইলুঁ মুঞি পুরুষ রতনে ॥
আজি পরসন্ন মহা বৈকুণ্ঠনাথ।
অসাধনে চিন্তামণি দিল হাতে হাত ॥
এত শুনি করজোড়ে কহে প্রিয়গণ।
কি কহিলে পুনঃ কহ সুদৃঢ় বচন॥
এতশুনি কহে প্রভু ধরি অনুরাগ।
মোর ভাগ্য তোর ভাগ্য নবদ্বীপ ভাগ ॥
জাই সভে চল ঘর আসিহ প্রভাতে।]
৭৬ খ [কহিব সকল কথা তোমা সভা সাথে।
এত বলি বিশ্বম্ভর গেলা নিজঘর।
জলাসন লৈয়া ধাএ সব অনুচর ॥
আসন জোগাএ কেহ পাখালে চরণ।
গামছাএ কেহ করে চরণ মোচন ॥
উত্তর সম্বোধ নাঞি অগাধ গভীর।
ভরোষা করিয়া পাশে কেহ নহে থীর।
আবেশে হুঁকাড় ছাড়ে কীরে কীরে বলে।
ঘরেতে বাহির হোই রাজপথে চলে ॥
চলিতে চলিতে জাএ শ্রীবাসের বাড়ী।
যতেক সেবক (সব) জাএ বড়ারড়ী ॥

উচ্চস্বরে কহে প্রভু দুয়ারে থাকিয়া।
ঘুচাহ কপাট জাব কহে ডাক দিয়া ॥
শুনিয়া সত্বর ধাএ মালিনী শ্রীবাস।
কপাট ঘুচাই তাঁরা রহে একপাশ ॥
শ্রীবাস মালিনী শুন তোমি শুদ্ধমতি।
তোমা সভা সনে করি এক যুকতি ॥
দেখিতে আসিব মোরে নিত্যানন্দ রায়ে।
সেই সর্ব্ব কার্য্যে মোরে হৈব সহাএ ॥
তাঁরে না দেখিব কেহ দেখিব সে আমি।
এ সব বিশ্বাস কারে না°কহিবে তোমি।
শ্রীনিবাস কয়ে শুন দয়ার সাগর।
কহি]৭৭ ক [বে রহস্য কথা অ সি মোর ঘর।
এতদুর দয়া যদি আছে দীন জনে।
করহ কৃপা প্রভু দয়া ধরি মনে ॥
এত শুনি উথলিলা দয়ার সাগরে।
দেখ দেখ শ্রীনিবাস কহে বিশ্বম্ভরে ॥
যতেক আছএ মোর অংশ পরকাশ।
যতেক আছএ মোর এ কেলি বিলাস ॥
সব আজি কহিমুঁ তোমার বিদ্যমান।
এ সত্য এ সত্য ইহা না কবিমু আন ॥
দশ অবতার প্রভু দেখাএ শ্রীবাসে।
গৌর-পরকাশ কহে চূড়ামণি দাসে ॥

॥ সিন্ধুড়া ॥

গৌর অঙ্গে নিকশল মৎস্যরূপ হবি।
সর্বাখর্ব অবয়ব সর্ব কান্তি ধরি ॥
পুচ্ছের আস্ফোটে খিতী কাঁপে থরথর।
কন্ধবর শৃঙ্গে যেন সুমেরু-শেখর ॥
প্রলয়ের জলে বেদ উদ্ধরে ধরি।
শ্রীবাস-মালিনী আখি-গোচর সে হরি ॥
ত্রাসে মুরুছিত দুহুঁ গড়াগড়ি জাএ।
দেখি গৌর সংঘারল মৎস্যবর-কায়ে ॥

গৌরাঙ্গ কৃপাএ দুহুঁ উঠল সুধীর।
আখি মেলি দেখে মহা কমঠ শরীর ॥
পৃষ্ঠে খিতি সপ্ত সিন্ধু চক্র সম রয়ে। ]
৭৭ খ [শ্রীবাস-মালিনী চিত্রমূর্ত্তি হেন চায়ে ॥
গৌর-অঙ্গে প্রবেশল কমঠ শরীর।
গৌর-অঙ্গে আবির্ভাব কোল মহাবীর।
সুধানিধি অঙ্গ হেন দন্তে খিতী বসে।
শ্রীবাস মালিনী দেখি বাঢ়ল উল্লাসে ॥
গৌর-অঙ্গে প্রবেশল বরাহ শরীর।
আবির্ভাব হৈলা নরসিংহ মহাবীর ॥
ব্রহ্মাণ্ডের আগে লাগে শটার কলাপে।
সুরাসুর মুরুছাএ বদন-আলাপে ॥
রক্তবর্ণ জিহ্বা কাঁপে বিকট দশনে।
কত দাবানল বহে মহা ত্রিনয়ানে ॥
অঙ্গ-জ্যোতি দর্পে ডুবে ভানু সুধাকর।
অষ্টাবসু দিকপাল জলের ভীতর ॥
দেবাদেবী লইয়া অদেখ সুরবর।
পর্ব্বত গহ্বরে রহে ব্রহ্মা মহেশ্বর ॥
পালাএ কমলা দেবী না জানিঞা সুখি।
উদ্ভট বিকট দেখি নহে প্রভু-বুধি ॥
পালাইল ভক্তিশক্তি নবগ্রহগণে।
রহিল ত মহাভক্তি প্রভু বিদ্যমানে ॥
শ্রীবাস মালিনী পড়ে মুদিয়া নয়ান।
দৃষ্টিশক্তি তাঁরে প্রভু করিলেন দান ॥
শ্রীবাস মালিনী দেখে নৃসিংহ-শরীর।
জার মহাতে]৭৮ ক[জে কোন জন নহে থীর।
নরসিংহ নিজ দেহে গৌর সম্বরণ।
তবে প্রকাশিল গৌর অদ্ভুত বামন ॥
শিরে পদ বলি ছলি পাতালে লইল।
শ্রীবাস মালিনী তাঁরে দণ্ডবত কৈল॥
গৌরদেহে প্রবেশিল বামন শরীর
তবে আবির্ভাব হৈলা শ্রীভার্গব বীর ॥

জটিল কম্বল পরি ভুঁজে ধনুর্ব্বাণ।
বামাংশে কুঠার যজ্ঞোপবীত বিধান।।
দেখহে পৌরুষরাম পণ্ডিত শ্রীবাস।
তাঁহা নিজ দেহে ধরি শ্রীরাম-প্রকাশ।।
ত্রৈলোক্যমোহন রূপ দূর্বাদলশ্যাম।
লাবণ্য লীলাএ জিনে কোটি কোটি কাম।।
যার গুণে সমুদ্রে হইল সেতুবন্ধ।
লীলাএ হানিল জে রাবণ দশকন্ধ।।
উপামা দিবারে তাঁর না পাইল সীমা।
সর্ব্ব শাস্ত্র বেদে গাএ বিমল মহিমা।।
জন্ম হৈতে আছে ষাঠি সহস্র বৎসর।
বাল্মীক পুরাণ কৈল আতি মনোহর।।
দেখিয়া রামের রূপ পণ্ডিত শ্রীবাস।
ত্রিবিধি সে তাপ পাপ হইল বিনাশ
দেখিতে দেখিতে রাম তিরোভাব ধাম।
লীলাএত আবির্ভাব প্রভু বলরাম।।
দেখিয়া কাঁদয়ে প্রভু শচীর নন্দন।]
৭৮ খ [এই দেখ নিত্যানন্দ অংশ সঙ্কর্ষণ।।
জার হালে অস্ত বন্ধ হস্তিনা নগরে।
বাসুদেব সঙ্কর্ষণ দ্বারাবতী পুরে।।
শুনি দণ্ডবত শত করে শ্রীনিবাস।
দেখিতে দেখিতে প্রভু হৈলা অপ্রকাশ।।
তবে আবির্ভাব হৈলা বৌদ্ধরূপ হরি।
জীববধে যজ্ঞ নিন্দে জীবে দয়া ধরি।।
দেখি তাঁরে দণ্ডবত করে শ্রীনিবাস
গৌর অঙ্গে সো রহে কল্কি-পরকাশ।।
কল্কী দেখি শ্রীনিবাস দণ্ডবত করে।
গৌর-দেহে পাএ লয়ে কল্কির শরীরে।।
শ্রীনিবাস কহে প্রভু দয়ার সাগরে।
কৃপা করি দেখাইলে দশ অবতারে।।
কি ছার পামর মুঞি অপাত্র দুর্মতি।
দীন হীনমতি আমি অধম দুর্গতি।।
পরম কৃপালু গুণে করিয়াছ কৃপা।
কোন কল্পে না ছাড়িমু তোমার দুই শ্রীপা।।
অবতারবলী-বীজ মহা বিষ্ণুধাম।
তোমার বিলাস রূপ অতি অনুপাম।।
শ্রুতিতে দেখিয়াছি কহি সেই বলে।
জত জত অবতার তাহারি সকলে।।
তুমি সর্ব্ব পরাৎপ] ৭৯ ক [র ভগবান হরি।
যশোদা-তনয় তুমি বরজ-বিহারি॥
জে মোরে করিলে কৃপা সে হউক নিশ্চয়ে
জনমে জনমে জেন পাসরণ নএ॥
এত শুনি ঘরে জাএ শচীর তনয়ে।
জলাসন লৈয়া জত ভৃত্যগণে ধাএ॥
চরণ পাখালি প্রভু বসিল আসনে।
শচী কহে গুণনিধি করহ ভোজনে॥
অন্নব্যঞ্জন দেই দেই পিঠা খিরি।
গঙ্গাজলে শ্রীকৃষ্ণেরে নিবেদন করি॥
কৃষ্ণে নিবেদন অন্ন করিয়া ভোজন।
আঁচমন করি প্রভু করিল শয়ন॥
তাম্বুল খাই নিদ্রা জাএ বিশ্বম্ভর।
ওথা বিশ্বরূপ লইয়া শুনহ উত্তর॥
স্বরূপ চলি গেলা করিতে সন্ন্যাস।
শুনিশচী মিশ্রবর হৈলা হতাশ॥
অন্ন নাঞি খাএ দুঁহে জল নাহি পীএ।
আছাড়-গড়িতে কাঁদে জীয়ে বা না জীএ।
বাপ মাএ শান্ত করাইল বিশ্বম্ভর।
গৌরাঙ্গ দেখিয়া দুঁহু গেলা নিজঘর॥
পাশরিল দুঃখ শোক দেখি বিশ্বম্ভরে।
প্রাতঃক্রিয়া করি গৌর আহ্নিক আচরে॥
পড়িতে চলিলা প্রভু গুরু বিদ্যমান।]
৭৯ খ [আলিঙ্গন দিল গঙ্গাদাস মহান॥
পড়িতে বসিলা গৌর ছাত্রগণ সঙ্গে।
নানা খণ্ডা প্রভু করে এ বাগ-ভঙ্গে॥

গঙ্গাদাস সিদ্ধান্ত দেই নানারূপ তাঁরে।
এনমত অধ্যয়ন করি গৌরবরে ॥
শিষ্যগণ সহিত চলিলা নিজঘরে।
লীলাএ পাইলা প্রভু আপন মন্দিরে।
পুস্তক লইয়া ঘরে থোএ ভৃত্যগণ।
কোন কোন জন ধাএ লৈয়া জলাসন ॥
চরণ পাখালে কেহ করএ মর্দ্দন।
গন্ধ-উষ্ণোদকে করে এ স্নান রচন ॥
স্নান করি বিশ্বম্ভর পরি কাচা ধুতী।
আসনে গিয়া করে পূজার পদ্ধতি ॥
শ্রীকৃষ্ণ অর্চ্চিয়া জপ স্তব দণ্ডবত।
পূজা অর্ঘ্য জল লই পুরে অভিমত ॥
বিপ্র-শিশু কহে প্রভু হইল রন্ধন।
মন্দিরে আসিয়া কর শ্রীকৃষ্ণ-অর্পণ ॥
এত শুনি গৌর কৈল মন্দিরে গমন।
আসনে বসিয়া কৈল শ্রীকৃষ্ণ-অর্পণ ॥
কৃষ্ণ-নিবেদিত অন্ন ভুঁজে প্রভুবর।
আঁচমন করি চলে শয়নের ঘর ॥
কাচা। ৮০ ক [ধুতী পরি প্রভু করিল শয়ন।
তাম্বুল জোগাএ গিয়া নিজ ভৃত্যজন ॥
ক্ষণেক নিদ্রা গিয়া শচীর নন্দন।
শ্রীনিবাস-বাড়ী প্রভু করিল গমন ॥
গৌর কহে শ্রীনিবাস শুনহ বচন।
সংকীর্ত্তন করিব ডাকহ ভক্তগণ ॥
শুনিঞা ত্বরাএ জাএ পণ্ডিত শ্রীবাস।
ভক্তবৃন্দ আনি দিল গৌরচন্দ্র পাশ ॥
দেখিয়া বৈষ্ণবগণে দিয়া আলিঙ্গন।
মুখ চাহি হাসি কহে মধুর বচন ॥
করিব ত সংকীর্ত্তন তোমা সভা সাথে।
প্রসন্ন হয়েন জেন শ্রীকৃষ্ণ দীননাথে।
শুনিঞা বৈষ্ণববৃন্দ ভাগ্য হেন মানে।
আবেশে বিবশ সব গৌরাঙ্গ-বচনে ॥
সংকীর্ত্তন করে সবে নাচে বিশ্বম্ভর।
কীর্ত্তন সমাজে রহে প্রেমের সাগর।
দিগ বিদিগ নাঞি সবে নাচে গাএ।
প্রেমে রসানন্দে সব কান্দে উভরাএ।
নদীয়া নগরে হৈল প্রেমরস-বান।
কাঁদিয়া আকুল ধাএ সর্ব্ব ভাগ্যবান ॥
এনমত সংকীর্ত্তন নবদ্বীপ স্থানে।
ভাই বলি গৌর কাঁদে না বুঝএ আনে ॥
নিত্যানন্দ-রসে নাচে বিশ্বম্ভর রায়ে।
আসিয়া ত ভাই মোরে হয় ত সহাএ।
শুন শুন আরে ভাই দীনজন-কথা।
আসিয়া খণ্ডাহ মোর কলিভব-বেথা ॥
তোমার প্রসাদে হব কীর্ত্তন প্রকাশ।
তোমার প্রসাদে হরিনামে বিশ্বাস ॥ ]
৮০ খ [তোমার প্রসাদে হব লোক শুদ্ধাশয়ে।
তোমার প্রসাদে হব ভক্তি-রসময়ে ॥
তোমার প্রসাদে হব সর্ব্বলোকে নাট।
তোমার প্রসাদে হব প্রেমরস-হাট
তোমার প্রসাদে হব হরিভক্তি সাধ।
তোমার প্রসাদে হব কৃষ্ণ-উন্মাদ ॥
ভাই ভাই বলি কাঁদে শুনি লোক ধাঁধে।
কেহ বলে গৌর বিশ্বরূপ লাগি কান্দে ॥
অচিন্ত অগাধ স্বর্গ কে লভিতে পারে।
অনন্ত অগম্য কেহ বুঝিবারে নারে ॥
নাচিয়া রহিলা গৌর প্রভু দয়াময়ে।
বৈষ্ণববৃন্দেরে কিছু অনুদার কয়ে ॥
নাচিতে নাচিতে মোর নানা খেপ হএ।
কি বলিতে কি বলিএ সবে না বুঝএ ॥
এত কহি গৌর বলে শ্রীনিবাস শুন।
কৃষ্ণ-নিবেদিত জত কিছু সব আন ॥
যত মহাপ্রসাদ সভাকে বাঁটী দিল।
দুই কর পাতি সবে শিরে বন্দি নিল ॥

আপন মন্দিরে চলি জাএ গৌরবরে।
বিদায় করিল সবে জাএ নিজঘরে ॥
জলাসন লৈয়া সব ভৃত্যগণ ধাএ।
চরণ পাখালি ভোগ-মন্দিরকে জাএ ॥
আসনে বসিয়া কৃষ্ণে অন্ন নিবেদন।
নানা উপচারে কৃষ্ণে করাই ভোজন ॥
কর্পূর তাম্বুল দিল শ্রীমুখ-বাসন।
শয্যায়ে শোয়াই করে পদসংবাহন ॥
ভোজনে বসিলা বিশ্বম্ভর গুণনিধি।
করএ ভোজনব্যজে নানা বৈদগধি।
অন্নব্যঞ্জন শিখরী পিঠা জত জত।
করএ ভোজন পুরে মায়ের অভিমত ॥
ভোজন করিয়া গৌর করে আঁচমন।
গন্ধ-গঙ্গাজলে করে গাত্র প্রক্ষালন ॥
সুকুঞ্চিত খাসা ধুতী উত্তরী পরিয়া।
মুখশুদ্ধি করি শয্যা বসিলা চাপিয়া ॥
শয়ন করিল গৌর আপন ইছাএ।
উত্তম সেবক দিব্য তাম্বুল জোগাএ ॥
এ সুখশয্যাএ নিদ্রা আএ বিশ্বম্ভর।
ওথা নিত্যানন্দ লৈয়া শুনহ উত্তর ॥
না খাএ না পীএ কিছু সুখ নাঞি মনে।
নাঞি অঙ্গ সংস্কার না পরে বসনে ॥
নবদ্বীপ-মুখ করি নিরবধি চাহে।
কখন কাঁদয়ে কভু স্তম্ভ হেন রয়ে ॥
পুলকে আকুল তনু চৌগুণ ফুলে।
যেন পূর্ণচন্দ্র দেখি জলধি উথলে ॥
কম্পসম্পদ নিতাই ক্ষণে উঠে পড়ে।
সুমেরু দোলয়ে যেন প্রলয়ের ঝড়ে ॥
নয়ন] ৮২ ক [যুগলে জল অনিবার ঝরে।
ঐরাবত-দন্তে হিমালয়ে গঙ্গাধারে ॥
স্বেদে রহল তনু খিতি ঝোর বয়ে।
যেন শিব-গীতে নারায়ণ দ্রবময়ে ॥

রক্ত হেম তনু করে কৃষ্ণ সিত কাঁতি।
চিন্তামণি ধরে যেন অশেষ বিভূতি ॥
ঘরঘর করে ভেদ স্বর মেঘনাদ।
শুনি শুনি পুরলোক মানল প্রমাদ ॥
মহাগওগ্রাম স্থান অনেক বসতি।
রাজধানী যজমান মহা মহামতি ॥
শুনি শুনি ধাএ সভে উভ করি মাথে।
অচেতনে ধাএ সভে যাচি লয়ে পথে ॥
সত্বরে পাইল গিয়া পুরুতের বাড়ি।
আকুল কাঁদয়ে লোক শির বুকে কুড়ি ॥
ডুবল খলপপুর ইহা কহি কাঁদে।
কাহা কেহ নাঞি চিনে বুক নাঞি বাঁধে ॥
সোনার চাঁগাড়া হেন প্রভু পড়ি রয়ে।
স্বর-ভেদ ছোড়ি তার স্তম্ভ-ভাব হএ ॥
জবে স্তম্ভ-ভাব ধরে পদ্মার নন্দন।
এ শ্বাস পবন নাঞি না অঙ্গ স্পন্দন ॥
যজমান-নারী জত ছিল অভ্যন্তরে।
আকুল কুন্তলে ধাএ বাস না সম্বরে ॥ ]
৮২ খ [ শত শত নারী পদ্মাবতী ধরি রয়ে।
উত্তর সম্বোধ নাঞি কা পানে না চাএ ॥
পুরুতি ধরিয়া আছে জত যজমান।
জ্ঞান আধ্যাত্মিক কেহ করয়ে বাখান ॥
সম্বোধ প্রবোধ নাঞি অচলিত মন।
নিত্যানন্দ নিত্যানন্দ কহে ঘনেঘন ॥
কোথা গেলে পামু মুঞি নিত্যানন্দ রায়ে।
কোন জন মোর কাজে হইব সহাএ ॥
বাপ বলি আসিয়া ডাকিব কোন জন।
জার একডাকে পাঙো লাখ কোটি ধন ॥
জত ধন জন আছে গৃহ পরিবার।
পদ্মাবতী হেন নারী পুত্র সব আর ॥
নিত্যানন্দে নিছি সব পেলাইমু দূর।
আনি দেহ আনি দেহ বাপের ঠাকুর ॥

জত জত বৈদ্য আসি চিকছয়ে তায়ে।
আপন শাস্ত্রের মত কিছু নাঞি পায়ে॥
নাড়ি ধরি দেখে নাড়ি কিছুঞি না বহে।
হতাশ হইয়া ভুমি টুসি মারি রয়ে॥
অঙ্গের শ্রী দেখি কেহ স্থির করে মতি।
এক অঙ্গে দেখে লাখ লাখ বিভুতি॥
না বুঝএ ভাব-সব অঙ্গ ] ৮৩ ক [ অচেতন।
কোন কালে নাঞি শুনে ভাবের কথন॥
স্তম্ভ-ভাব হৈতে হৈল চেতন প্রকাশে।
হুহুঙ্কার দিয়া প্রভু অট্টঅট্ট হাসে॥
বীরাসনে বসি আছে নিত্যানন্দ রায়ে।
স্থবাএ মুকুন্দে পদ্মাবতীকে জানাএ॥
শুন শুন উঠি দেখ সুলক্ষণ কাজ।
চান্দ হেন বসি আছে মহাভুজরাজ॥
এত শুনি আখি মেলি বাপ মাএ চায়ে।
আকুল হইয়া ধরে নিত্যানন্দ রায়ে॥
শুন শুন আএ শুন বাপের ঠাকুর।
মোঁসভারে নির্দয় কেন এতদুর॥
পরাণপুতলী তুমি নয়ানের তারা।
ধনে জনে নাঞি কাজ তুমি ধন মোরা॥
তুসলী করিয়া কত সাগরেত মরি।
নিরবধি করিল বাস রহি কাশীপুরী॥
দিব্য ধেনু শৃঙ্গ খুর সোনায় বাঁধিয়া।
কোটি কোটি দান কৈল নানা রত্ন দিয়া॥
লাখ লাখ তুলাপুরুষ স্বর্ণ ভরিয়া।
কুরুক্ষেত্রে বিপ্রে দিল সংজত ধরিয়া॥
একাদশী চান্দ্রায়ণ নানা ব্রত করি।
পুজিল সকল দেব জপ ধ্যান করি॥
৮৩ খ [ রাজসূয় বাজপেয় অশ্বমেধ যজ্ঞ।
তোমা লাগি এত কৈলুঁ মুই দুই অজ্ঞ॥
তবেত করিলুঁ নারায়ণ উপাসনা।
তিনি স পুরিল তোমা পুত্র-বাসনা॥
এত করি আছো মোরা দুঁহে তোমা লাগী।
তবে কেন হইবে মোর এমন অভাগী॥

এত শুনি হাসি কয়ে ঠাকুর নিতাই।
তোমা দুঁহের ভাগ্যে আমি হৈব চিরায়ি॥
করজোড়ে করি সব কহে সভাজন।
আপন শরীর-গত কহ ত কথন॥
নিত্যানন্দ কাহ শুন সব সভাজন।
জে কাজে হইয়াছিল আমার এমন॥
যদি একভাবে শুন থীর করি মন।
কহিমুঁ সকল মুঞি মরম-কথন॥
নবদ্বীপে জাব মিশ্র পুরন্দর ঘরে।
দেখিব আদর ধরি বিশ্বম্ভর তরে॥
পাতিব সাঙ্গাত তাঁহা সনে গিয়া আমি।
দেবনির্মিত্ত আয়োজন দিবে সবে তোমি॥
এত শুনি কয়ে সব যজমানগণ।
দেবযোগ্য মোরা সব দিমু আয়োজন॥
সবে কয়ে ঠাকুরানী] ৮৪ ক [শীঘ্র স্নান কর
ষড়রস ভোজনের রন্ধন আচর॥
এত শুনি পদ্মাদেবী স্নান করে আসি।
কৈল আয়োজন সব মন্দিরে বসি॥
কহএ ঠাকুর নিমন্ত্রহ সবজনে।
রূপরাজে সাথে সবে করিবে ভোজনে॥
গন্ধতৈল আমলকী সবে স্নান করি।
বিষ্ণুমণ্ডপে রই দিব্য বস্ত্র পরি॥
আর্দ্রক পানা নানা সন্দেষ উপচার।
পুরুতি করাই সভারে ফলাহার॥
নিত্যানন্দ স্নান করি দিব্য বাস পরি।
করিব গৌরাঙ্গ-পূজা আয়োজন করি॥
ধুপদীপ নৈবেদ্যে পুজি গৌর রাএ।
সভাসাথ ভোজন করিতে প্রভু জাএ॥
বাপের সহিত প্রভু করএ ভোজনে।
ষড়রস ভোজন করাই সর্ব্বজনে॥
কর্পূর তাম্বুল পান দেই মুখবাস।
নানারঙ্গ কৌতুক হাস পরিহাস॥
তবে কয়ে আমি জাব নবদ্বীপ তরে।
সবে আয়োজন দেহ পরম সত্বরে॥

তবে আন ঘরে বসি জত মহামতি।
পণ্ডিতের সনে বসি করএ যুকতি ॥ ]
৮৪ খ [ শুন শুন মহাশয় কি যুক্তি করিব।
দড়াইয়া যেই কহ মস্তকে ধরিব।
এত শুনি তাঁসভার পণ্ডিত সে কয়ে।
তোমা আমাঁর অন্ন-ভিন্ন ঘর-ভিন্ন নয়ে ॥
তোমা সভার যে জোড়ে তোমরা তা দিবে।
মোর ঘরে জেই আছে তাহা সব নিবে ॥
একজন যাহ নিত্যানন্দ ববাবরে।
জেই দ্রব্য জত চাহি গোচর তাঁহারে ॥
এ দুতি কলম নেহ নেহ তসে বন্ধী।
কোন কোন দ্রব্য চাহি জান গিয়া সন্ধি ॥
এক মহাশয় ছেন এ রাজ-বিশ্বাস।
তিনি শুভ করিলেন নিত্যানন্দ পাশ ॥
আইস করিয়া তাঁরে কএ দয়াধর।
কি কাজে আইলে তাহা কহত সত্বর ॥
তবে কর জোড়ি রাজ বিশ্বাস কহএ।
কোন কোন দ্রব্য চাহি কহত নিশ্চয়ে ॥
এ দুতি কলম আনিয়াছি তসে বন্ধী।
তজকীরা করি লব তাজী সব সন্ধি ॥
এত শুনি কহে নিত্যানন্দ গুণনিধি।
জে কিছু কহিলে তার কহি দিব বিধি ॥
প্রথমেত মিশ্র পুরন্দর ] ৮৫ ক [ মহাশয়ে।
তাঁহারে জে কিছু দিব করিএ নিশ্চয়ে ॥
দিব্য বস্ত্র দুই জোড় পরিতে তাঁহারে।
তসর দুই জোড় ধুতী করিবারে ॥
সুবর্ণ গাড়ুয়া এক জোড় দিব তাঁরে।
বড গাড়ু ডাবর সংপুট ঝারী আরে ॥
তাঁহার ঘরনী শচীদেবী মহামতি।
শঙ্খ পাটের শাড়ী অঙ্গদ হার মুতি ॥
কর্ণভূষা কুণ্ডলবাকী চাক বৌলী।
চরণভূষণ দিব সুন্দর পাসলী ॥
তবেত আছেন বিশ্বম্ভর মহাশয়ে।
তাঁরে জে জে দিব তার করিয়ে নিশ্চয়ে ॥
প্রথমে কনক কর্ণভূষণ সুন্দর।
অঙ্গদ কঙ্কণ বাজুবন্ধ মনোহর ॥
মণিবর জড়িত গাড়ুয়া মনিসর।
বড় গাড়ু ছোট গাড়ু সাঁপুড়া ডাবর ॥
আলবাটী ঝারী থাল দুগ্ধ ঘৃত বাটী।
স্নানের বিপুল লোট। চন্দন আধটী ॥
রাঙ্গনাত তিন জোড় বস্ত্র কত মেলি।
কন্দর্প-উজাল পানবাটা কৃষ্ণকেলি ॥
ভোজনেব খাসা ধুতী তিন জোড় আর।
খাট তুলী মুষরী ত শয্যা পরিসার ॥
দিব্য চিনী ঘৃত মধু বিবিধ পক্বান। ]
৮৫ খ [ দাসদাসী তবে বস্ত্র দেহ কথো খান ॥
মাঘের দ্বাদশী দিনে মোর জন্মতিথি।
দ্বিতীয়া ষোড়শ দিনে যাত্রা হব তিথি ॥
পৌষের দ্বাদশ আজি দ্বাদশী তিথি।
কালি ত্রয়োদশী বটে শুযাত্রিক অতি ॥
দিগে দিগে জাউ লোক দ্রব্য আনিবারে।
পিত্তল সোনা গড়ুক কাঁসারী সোনারে ॥
দ্রব্য জায় করি চলে বিশ্বাস শুভঙ্কর।
তা সভার তরে গিয়া শুনাএে সত্বর ॥
শুনিল ত সর্ব্বজন এক যুক্তি করি।
কে কোন ত দ্রব্য দিহ কহত বিচারি ॥
মুকুন্দ পণ্ডিত কহে করি সাবধার।
আমি দিব সব জত লাগে অলঙ্কার ॥
তণ্ডুলাদি জত জত লাগে উপচার।
তাহার সকল আমি করিব ত ভার ॥
নিত্যানন্দের কটাক্ষে লক্ষ্মী মোর ঘরে।
সর্বদ্রব্য দিতে পারো যদি কহ মোরে ॥
এত শুনি সর্ব্বজন করজোড়ে কয়ে।
মোয়া সর্ব্ব দ্রব্য দিমুঁ তোমার কি দায়ে ॥

পণ্ডিত মহান তবে কহে আরবার।
জাতি প্রাণ ঘর দ্বার সকল তোমার॥
এত শুনি সর্ব্ব] ৮৬ ক [লোক দণ্ডবত করি।
লোটাই লোটাই তাঁর দুই চরণ ধরি॥
তোমার প্রসাদে জাতি প্রাণ ঘরদ্বার।
তোমার প্রসাদে ধন ঐশ্বর্য্য বেভার॥
সভাকারে বেচ কিঞা ডিঙ্গালের ঘরে॥
তবে জবে বাক্য দেখ জাহার বদনে।
তাহারে বর্জিবে তুমি আপন সদনে॥
এত শুনি বাহু মেলি পণ্ডিত মহান।
আলিঙ্গন দিয়া শিবের নৈল আঘ্রাণ॥
পণ্ডিত কহএ পুন শুন সর্ব্বজন।
আমি সভাকারে দিব সর্ব অভরণ॥
ভাল ভাল বলি সবে নমস্কার করি।
পণ্ডিত চরণধুলি শিরোপরি ধরী॥
নিত্যানন্দ ঠাই তবে কহে সর্ব্বজনে।
আনি দিব সর্বদ্রব্য তোমা বিদ্যমানে॥
আজিকার মত প্রভু দেহত বিদাএ।
যথা যথা দ্রব্য লোক পাঠাই তথাযে॥
জে দিবসে জন্ম তোমার সে দিবস হৈতে।
জে দিনে না দেখি ঘরে না পারি রহিতে॥
জে দিবসে এথা তুমি আবির্ভাব হৈলে॥
সে দিবস হয়িতে মন প্রাণ হরি লৈলে॥
খাই বসি শুইতে তুমি সে পড় মনে।]
৮৬ খ [শোভয়ে সংপূর্ণ ঘর নানা রত্ন ধনে॥
রাঁক দুখী নাঞি কেহ সব ধনবান।
ঘরে বসি পাঙো মোরা এ রাজসংমান॥
এতদিনে এত মোরা মনে নাঞি শুনি।
করিলে কৃপা প্রভু এত দিনে জানি॥
জত দিন করি এ ত এ গ্রামে ত ঘর।
ততদিন বটি তোর ঘরের নফর॥
বিশেষে তোমার পাএ বিকাঙু আপনি।
কি কহিব কি বলিব কিছুএ না জানি॥

এত শুনি উথলিলা দয়ার সাগর
চন্দন গুবাক বস্ত্র দিল ত বিস্তর॥
এতেক সংমানে চলে সব যজমান।
আকাশে পরশে শির হরিষে অজ্ঞান॥
পরম আহ্লাদে গেল নিজ নিজ ঘরে।
প্রভু-কথা কহি ভাসে আনন্দসাগরে॥
ডাকিয়া আনিল জার জত অনুচর।
শুভাই কহিল তারে এসব উত্তর॥
যথাযথা দিব্যবস্ত্র দিব্য রতন।
দিব্য চিনী দিব্য মধু নানা আয়োজন।
অর্থ লেখ দিয়া সর্ব লোক নিযোজিল।
চলিহ উযাএ কহি শয্যায়ে বসিল॥
গুবাক খাইয়া করে শয্যায়ে শয়ন।
পদ্মনাভ করি] ৮৭ ক [নিদ্রা জাএ সর্ব্বজন॥
বামরাত্রি পোয়াইল প্রাতঃক্রিয়া করি।
একত্র হইয়া আনে সোনার কাঁসারী॥
সভাকারে লৈয়া গেলা পুরুতের ঠাই।
সোনারূপা পিত্তল গডাএ তথাই॥
দশদিশ অভ্যন্তরে সর্ব্বদ্রব্য হৈল।
কুড়ি দিনে বস্ত্র দ্রব্য সব আনাইল॥
পুরুতেরে লৈয়া দেখাইল নিজঘরে।
সর্বদ্রব্য আনাইল প্রভুর গোচরে॥
দেখি উথলিলা প্রভু দয়ার সাগর।
দ্রব্য দেখি প্রশংসা সে করিল বিস্তর॥
অলঙ্কার পিত্তল নৈল তোল করি।
মাপি জুঁখি বস্ত্র দ্রব্য পাত্রেতে ধরি॥
মা বাপেরে কহে প্রভু কমললোচন।
হইলত সর্বদ্রব্য আমার গোচর॥
ত্রয়োদশী জন্মতিথি করিয়া পূজন।
দ্বিতীয়াতে শুভযাত্রা করিব গমন॥
পদ্মাবতী কহে পুত্র প্রেমের সাগরে।
জন্মতিথি পূজা দ্রব্য আছে মোর ঘরে॥
দিব্য বস্ত্র অলঙ্কার নানা আয়োজন।
আর সর্বদ্রব্য সজ্জ কৈল করিতে রন্ধন।

স্বামীর সহিত পদ্মাবতী যুক্তি কইল।
জন্মতিথি পুজা দ্রব্য সব ঘরে হৈল॥
৮৭ খ [এতশুনি পণ্ডিতের হরষিত মন।
সর্ব্বলোকজনেরেত করাব ভোজন॥
পাঁজি পড়ি পণ্ডিত করএ সারধার।
তৃতীয়াত তিথি আজি বটে রবিবার॥
জন্মতিথি ত্রয়োদশী আর বুধবারে।
চলহ শুনাই গিয়া রূপের সাগরে॥
আছেন পড়িতে পুথী রূপের সাগর।
পদ্মাবতী সাথ পণ্ডিত গেলেন সত্বর॥
শুন শুন আরে পুত্র রূপের সাগরে।
জন্মতিথি হৈব ত আর বুধবারে॥
রূপের সাগর কহে ক দিবস আছে।
দশদিন আছে কহেন পণ্ডিত পাছে॥
পুজার সংভৃতি হৈল জত আয়োজন।
সর্ব্বলোকেরে বাপ করাব ভোজন॥
এত শুনি রূপনিধি হাসিতে লাগিল।
অবনী মণ্ডল জেনে উদিপীত হৈল॥
পণ্ডিত কহেন শুন পদ্মাবতী ধনী।
রন্ধন করিতে তুমি চলহ আপনি॥
পণ্ডিত কহেন বাপ শুন রূপনিধি।
স্নান করাইতে ভৃত্যে তোমি দেহ বিধি॥
এত শুনি স্নানেরে চলিলা নিত্যানন্দ।
তৈল লই স্নান করি পুজা অনুবন্ধ॥
শ্রীগৌর পুজিল প্রভু নানা উপ] ৮৮ ক [চারে।
চন্দন নৈবেদ্য ফুল দিল সভাকারে॥
অন্ন আদি নিবেদন করি বিশ্বম্ভরে।
ভোজন করিয়া প্রভু আচমন করে॥
অঙ্গ প্রখ্যালন সে করিব দয়াধর।
সুবাসিত জল আনে উত্তম নফর॥
গামছা খড়ম আনে বড় চউধুরি।
বড় লোটা আনে কেহ ধুতি ত উত্তরী॥

অঙ্গ পাখালিয়া প্রভু গুণের সাগরে।
পরিয়া উত্তরি ধুতি গেলা শয্যাঘরে॥
শয্যায়ে বসিয়া প্রভু এ তাম্বুল খাএ।
আনিতে শুভাই নিজ সেবক পাঠাএ॥
শুভাইরে ডাকে গিয়া প্রভুর নফর।
আইস ডাকেন প্রভু গুণের সাগর॥
বুকে কর দিয়া ডাঁড়াএ প্রভু বরাবর।
পিরিতি বিনএ ধরি পুছএ উত্তর॥
কি আজ্ঞা করিবে কর দয়ার সাগর।
তোমার বাপের বটিংপোষা ত নফর॥
সর্ব্বমান্য প্রভু তাঁবে মান্য ধরি কই।
বাপের নফর বট মোর বড়ভাই॥
শুভাই শুনিঞা এত কাঁদএ আঝোরে।
হেন বুঝি অপোষ্য করিবে প্রভু মোরে॥]
৮৮ খ [এত শুনি কহে প্রভু দয়ার সাগর।
তুমিত বটহ মোর প্রাণের দোষর॥
পঞ্চাশ বলদে ধান আজি নিরন্তর।
তোমায় কল্যাণে মোর সব গারিষর॥
নবদ্বীপে ঘর তার মিশ্র পুরন্দর।
তাঁহার তনয়বর প্রভু বিশ্বম্ভর॥
লোকে জিজ্ঞাসিলে ঘর পাবে ত তাঁহার।
একখানি লেখ নিঞা দিবেত আমার॥
হাসিয়া শুভাই কএ প্রভু দয়াধর।
তাঁসভারে চিনি আমি চিনি তাঁর ঘর॥
বলদ লইয়া জাই নদীয়া নগরে।
ধান্য বদলে কলাই আনিবার তরে॥
কীর্ত্তন শুনিতে জাই শ্রীবাসের ঘরে।
নিরবধি নাচিতে দেখিএ বিশ্বম্ভরে॥
এত শুনি শুভাই ধরিয়া কোলে করে।
তুমি দেখিয়াছ মোর প্রভু বিশ্বম্ভরে॥
নয়ানের জলে প্রভু শুভাই তিতাঁএ
চন্দন গুবাক দিয়া সমুখে বসাএ

প্রভু কয়ে শুভাই তুমি স নিজলোক।
পত্র নিঞা জাহ মোর ঘু৮৯ ক[চাহ এ শোক॥
এই পত্রখানি দিয়া কবে বিশ্বম্ভরে।
গোচরিবে তাঁরে মু কি কহিমু উত্তরে॥
তবে কি কহেন তাহা কহিবে আমারে।
তবে জাব আমি তোমা সনে তাঁর ঘরে॥
পত্রখানি লৈল সেই পাতি দুই করে।
দণ্ডবত করি চলে নাঞি গেল ঘরে॥
দুই দিন রহি পথে আর দিনে গেল।
প্রহর ভিতর গিয়া প্রভুকে ভেটিল॥
ঘরেতে বসিয়া আছেন প্রভু বিশ্বম্ভরে।
না জাএ কোথায়ে নাঞি সম্ভাষে কাহারে॥
প্রভু কএ কে তুমি কোথাএ বটে ঘর।
দণ্ডবত করি শুভাই কহএ উত্তর॥
একচাকা খলপপুরে মোর ঘর বটে।
নফরী করিএ নিত্যানন্দের নিকটে॥
এই পত্র দিযাছেন তোমার তরে।
পড়ি অনুবাদ কথা কহত আমারে॥
আনন্দে দুহাত পাতি প্রভু পত্র লএ।
মেলিতে না পারে আখি জলেতে ভিজএ॥
গম্ভীর হুঙ্কার ছাড়ি মালসাট মারি।]
৮৯ খ [আনন্দে শুভাই লৈল কোলে করি ধরি॥
গড়াগড়ি জাএ প্রভু সকল উঠানে।
প্রেমে আকুল দিগ বিদিগ না জানে॥
পত্র পড়িতে প্রভু সে দিবসে নারে।
আর দিন পত্রবলি জ্ঞান সভা হারে॥
শ্রীবাসেরে ডাকিল নিভৃতে গদাধর।
লেখি দেখাইল তারে পত্রের উত্তর॥
পত্রখানি দেই প্রভু শ্রীবাসের করে।
ডাঁড়াই দুই হাথে পত্র লই বন্দে শিরে॥
প্রভু কহে প্রাণের দোসর শ্রীনিবাস।
কারে না কহিবে এ পত্রের বিশ্বাস॥

চলহ তোমার বাড়ী পত্র লৈয়া জাই।
নিভৃতে বসিয়া পত্র শুনিব তথাই॥
এতবলি মহাপ্রভু শ্রীবাস লৈয়া।
পত্র শুনে বিশ্বম্ভর নিভৃতে বসিয়া॥
বামেত শুভাই বসে মালিনী ডাহিনে।
সমুখে শ্রীবাস বরে পত্র অবধানে॥
পুনঃ পত্র অনুভয়ে সুধীর শ্রীবাস।
মনে গুণি প্রভু প্রেমানন্দ ভাস॥
মহা সুবিদ্বান চক্রবর্তী গঙ্গাদাস।]
৯০ ক [পত্রখানি লিখিয়াছেন সংস্কৃত ভাষ॥
ত্রৈলোক্যবিজয়ী বোধ পণ্ডিত শ্রীবাস।
পত্র পড়ি কবে কত এ বাগবিলাস॥
পত্র বসি শুনে প্রভু বিশ্বম্ভর রায়ে।
কর শুনে পত্র কর সংবিত না পাএ॥
গাঢ় প্রেমানন্দ কর অবনীতে ঢলে।
ঘরদ্বার ভিজি গেল নয়ানের জলে॥
গড়াগড়ি দিয়া বুলে বিশ্বম্ভর রায়ে।
লাঁফ দিয়া শুভাইর ধরিল গলাএ॥
জাঁর শুভঙ্কর তুমি মোর শুভঙ্কর।
আনি দেহ নিত্যানন্দ দয়ার সাগর॥
এত বলি কাঁদে প্রভু বুকে কর খেপী।
প্রাণ মোর নিত্যানন্দ নিত্যানন্দ জপী॥
এ কম্প পুলকে প্রভুর রহি স্বরভঙ্গ॥
ক্ষণে কত যুড়ি ধরে গৌরবর অঙ্গ॥
আবেশ বিবশ অতি স্বেদ বয়ে গাএ॥
সত্যলোক হৈতে যেন গঙ্গা বহি জাএ
কবে অচেতন প্রভু কবে সচেতন।
নিত্যানন্দ বই আন না কএ বদন॥
প্রভুর কান্দনে সব হৃদয় বিদরে।
শ্রীবাস মালিনী কান্দে কাঁদে শুভঙ্করে॥]
৯০ খ [প্রভু কহে পত্র পড় পড় শ্রীনিবাস।
পত্র শুনাইয়া কর মনের বিশ্বাস॥

শ্রীনিবাস কহে প্রভু স্থির কর চিত।
পত্র পড়িব তোমার হউক সম্বিত॥
প্রভু কহে শ্রীনিবাস পত্রে মোর মন।
পরম আনন্দে কর এ পত্র পঠন॥
আখি মুখ মুছি পত্র পড়ে শ্রীনিবাস।
প্রেমরস বাগভঙ্গী নানাবিধ ভাব॥
শ্রীবাস কহএ শুন প্রভু বিশ্বম্ভর।
মন দেহ নিত্যানন্দের পত্রের উত্তর॥
নিস্তারিতে আসিয়াছ চরাচর সব।
এতদিনে মুঞি পাইলুঁ কৃপালব॥
প্রেম-ভকতি দিতে আসিয়াছ সর্ব্বজনে।
কৃষ্ণনাম কোনজন না শুনিল কানে॥
নিশ্চিন্তে বসিয়া তুমি আছ নিজঘরে।
কলিকালানল মাঝে পেলিয়াছ মোরে॥
এ বড় ঠাকুর তুমি বড় ঠাকুরাল।
তোমার সেবকে দংশে সর্প কলিকাল॥
না পুজোঁ দেবতা কোন না ভজো মুঁ আন।
না কহে না শুনে শুণ মোর মুখ কা] ৯১ ক [ন।
সপনে না স্মরিয়ে আন দেব মোর মনে॥
না রহিয়ে আন দেব-উপাসক সনে॥
গৌর মোর জীবন গৌরাঙ্গ ধন প্রাণ।
না জানিএ না মানি(এ) না ভজিয়ে আন॥
আমি বড় হীন দীন তুমি দয়ানিধি।
তবে না কহ মোর অভিমত সিধি॥
শ্রীচরণ না দেখিয়া মোর প্রাণ কাঁদে।
আঁধলা ভ্রমিয়া জেন বুলে গাঢ় আঁধে॥
মোরে দেখা দিতে প্রভু কত ধন লাগে।
দয়াধি বিমুখ মোরে কমন অভাগে॥
সব অপরাধ খেম দেখিমুঁ চরণ।
তবে হএ মোর সর্ব এ তাপ হরণ॥
একখানি কৃপা-পত্র লিখ দয়ানিধি।
দেখিঞা চরণ পাই অনুবাদ বিধি॥
যদিত করুণানিধি নিকরুণ হবে।
করুণাসাগর বানা কোনখানে থোবে॥
মুঁ বড় দারুণ দীন তুমি দীননাথ।
দীনহীনে ঘৃণাএ না হব দৃকপাত॥
পাতকী আশিষ্ট দুষ্ট কোথা নাঞি ঠাই।
ইহারে তারিলে জানি ঠাকুর-বড়াঞি॥]
৯১ খ [সব অপরাধ খেম দেহ অনুবাদ।
চরণ কমল দেখোঁ কর পরসাদ॥
তবেত এ সব শুনি প্রভু বিশ্বম্ভর।
করুণা করুণালয়ে যেন দিন ভর॥
নিত্যানন্দ বটে মোর ঠাকুরের ঠাকুর।
শুনহে শুভাই মোরে কেন এতদূর॥
শ্রীনিবাস জান মোর কৃষ্ণচন্দ্র ইষ্ট।
তিহিঁ ত তাহার বড পরম বিশিষ্ট॥
সব কিছু করি তাঁর পদ নির্মর্জ্জনা।
তবেত করিএ আমি তাঁর উপাসনা॥
জে দিনে দেখিব আমি তাঁহার চরণ।
সে দিনে লভিব ভবসাগর তরণ॥
তাঁর শুভ কটাক্ষ জে দিনে মোরে হবে।
তাপ পাপ বিপদ সে দিনে মোর জাবে॥
তাঁহার শ্রীপাদযুগ করি দরশন।
কবে সে করিব শিরহৃদয়ভূষণ॥
এই পত্র লিখ শুন মুনিরাজ।
তাঁর দরশনে মোর সিদ্ধি সব কাজ॥
কহিতে লিখিল পত্র ত্বরিত শ্রীবাস।
আদর শুনএ পত্র বিশ্বম্ভর পাশ॥
প্রভু-পত্র লই শুভঙ্কর-করে দিল।
দু হাত পাতিয়া পত্র শিরেত বন্দিল।]
৯২ ক [নানাবিধ বস্ত্র রত্ন ভক্ষ দেই তারে।
এ বাগবিলাস করে নানা পুরস্কারে॥

দণ্ডবত পরণাম করি বিশ্বম্ভরে।
শিরে পত্র ধরি চলে শুভাই সত্বরে॥
দুইদিন রহি পথে আর দিনে জাএ।
প্রহরেক বই গেল নিত্যানন্দ রাএ॥
শুভাই দেখিয়া প্রভু নিত্যানন্দ রাএ।
প্রভু কহে শুভঙ্কর কহ শুভকথা।
বদন কহিল তোমার সকল বারতা॥
পাচারি পাঁচ গিয়া শুভাই আগুছাএ।
তরঙ্গিত সিন্ধু জেন ঝোর প্রতি ধাএ॥
ভুজরাজ মেলি গিয়া শুভাই করে বুকে।
শিরের আঘ্রাণ লই মুখ দিয়া মুখে॥
নয়ানের জলে প্রভু শুভাই ভিজাএ।
শ্রীহস্ত বুলাএ ঘন শিরোপরি গাএ॥
পুনরপি আসনে বসিল নিত্যানন্দ।
দণ্ডবত করে শুভাই সুবন্ধ॥
পুলকে আকুল তনু আখি-জল বয়ে।
দিগবিদিগ নাঞি সঘন কাঁপয়ে॥
আবেশে বিবশ হৈল দেখিয়া শুভাই।
দেখি অদ্ভুত পুন একদৃষ্টে চাই॥
উঠ উঠ করিয়া ডাকয়ে গদাধর। ]
৯২ খ [ প্রভুরে দেখাও পত্র জাগিল অন্তরে॥
উঠিতে উঠিতে শুভাই কাপে থরথরে॥
জত আখি মুখ মোছে তত জল ঝরে।
যেন জল ঘন চুয়ে ভাদর-বাদরে॥
প্রভু কয়ে মোর প্রভু শ্রীগৌরসুন্দর।
সেই সে বরিখে প্রেম প্রেম-পুরন্দর॥
শুনহ শুভাই তুমি বড় ভাগ্যবান।
তোমারে প্রভুর হৈল প্রেম অবধান।
মহেশ নারদ শুক জেই ধন চাএ।
অসাধনে ভাগ্যবান সেই ধন পাএ॥
এত শুনি শুভাই হইল সাবধান।
পত্র লই জাএ তবে প্রভু বিদ্যমান॥

পত্র দেখি ডাঁড়াইল প্রভু গুণনিধি।
সব কলাসুকুশল জানে সব বিধি॥
অষ্টাঙ্গ প্রণাম করি আবেশে বিহ্বল।
পরাপর জ্ঞান নাঞি আখি বয়ে জল॥
প্রেমসিন্ধু উথলিল গাঢ় উন্মাদ।
অট্টঅট্ট হাসি প্রভু করে সিংহনাদ॥
এক লাঁফে উঠে প্রভু শ্রীঘর উপরে।
আর লাঁফে উঠে প্রভু রন্ধন-আগারে॥
আর লাঁফে পড়ে প্রভু ভুমির উ] ৯৩ ক [পর॥
বাহু তুলি নাচে প্রভু নট পুরন্দর॥
শুনি সিংহ নাদ সব পুরগুলোক ধাএ।
পুরী প্রেমদৃষ্টি প্রভু সবাকারে চায়ে॥
প্রভুর নাটেতে নাচে সব দেবগণ
পুরবরনারী নাচে নাচে পুরজন॥
আবেশে বিবশ চারি দণ্ড সবে নাচে।
আখি মেলি তাহা প্রভু দেখিল সে পাছে॥
প্রভু কয়ে ভাল নয়ে এ সব করণ।
আখির নিমিষে কৈল সকল হরণ॥
আপনার স্বভাবে রহিল সব জন।
শুভাই আনহ করি পত্র দরশণ।
পত্র লই করে প্রভু শিরে বুকে ধরি।
বসিলা আসনে প্রভু বীরাসন করি॥
চক্রবর্ত্তী ডাকিয়া আনিল ততক্ষণ।
বসিবারে দিল তাঁরে এ দিব্য আসন॥
প্রভু কএ মহাশয়ে পড় পত্রখান।
শ্রবণ করাহ মোরে করি অবধান॥
পত্র লই দিল প্রভু গঙ্গাদাস হাথে।
উঠি পত্র লই তিঁহি বন্দিল ত মাথে॥
পত্রের পরশে পুলকিত গঙ্গাদাস।
আখিজল কাঁপে অনু গদগদ ভাষ॥
পত্র শিরোপরি ধরি রহে কথোক্ষণ। ]
৯৩ খ [আখি মুখ মোছি তবে হয়ে সচেতন॥

পত্রখান মেলি তবে দেখে গঙ্গাদাস।
আখরের ছন্দ বন্ধ এ রাগবিলাস॥
মহা সুবিদ্বান তিঁহি পরম গম্ভীর।
গদ্য পদ্য ধ্বনি বুঝে মন করি থির॥
পত্র লেখি আছেন কমল গুণমনি।
এ পদপদ্ধতি ধ্বনি কব নাঞি শুনি॥
অনেক শকতি পত্র কবি অবধান।
শুনাইব পত্র গুণনিধি বিদ্যমান॥
চক্রবর্ত্তী কাহ নিত্যানন্দ গুণনিধি।
কব নাঞি হেন শুনি সংস্কৃত বিধি॥
তোমার প্রসাদে শুনি এসব আখ্যান।
তোমার প্রসাদে হৈল সংস্কৃত জ্ঞান॥
তোমার প্রসাদে হৈল পরমার্থ বুধি।
তোমার প্রসাদে জানি প্রেমরসশুধি॥
ব্রত তপ যজ্ঞ জপ কত কল্প করি।
নিরশনে একমনে আরাধনা হবি॥
এতকালে তপ-ফলে দেখিল তোমারে।
নিজ কবি মনে ধবি রাখিবে আমারে॥
প্রভু কএ মহাশযে পত্রখানি পড।
সভাকারে বু] ৯৪ ক [ঝা বাবে অনুবন্ধ দড়।
গঙ্গাদাস কয়ে প্রভু গুণের সাগব॥
জত জত লিখিয়াছে প্রভু বিশ্বম্ভর।
প্রভুবর-প্রভু তুমি প্রভুরে শ বড।
তোমার প্রসাদ আমি করি আছি দড়॥
তোমার চবণ শবণ পাব জবে।
অনন্ত বিপদ সে সম্পদ হব তবে॥
তোমা দরশনে জাবেক ত্রিবিধি তাপ।
আর না দংশিব মোবে কলিকাল-সাপ॥
অবিদ্যা সুবিদ্যা হব তোমা দরশনে।
মস্তকে ধরিব মোরে জত বিপ্রগণে॥
তোমা দরশনে হব নামে মোব মতি।
তোমা দবশনে হব এ প্রেম-ভকতি॥
তোমা দরশনে পামু রসরত্ন-নিধি।
তোমা দরশনে হব অভিমত সিধি॥
তোমা দরশনে হব প্রেম-ইষ্টলাভ।
তোমা দবশনে হব ভাব-স্বভাব॥
তোমা দরশনে উপার্জ্জন প্রেমধন।
তোমা দবশনে বশ হব সর্ব্বজন।
তোমাব প্রসাদে হব স্বভাব ভকতি।
তোমার প্রসাদে হব অনন্ত বিভূতি॥]
৯৪ খ [তোমাব প্রসাদে পূর্ণ হব সব সাদ।
তোমার প্রসাদে পামু রস উনমাদ॥
তোমার প্রসাদে সভার নামে হব মতি।
তোমার প্রসাদে সভার প্রেম-ভকতি।
তোমার প্রসাদে হব প্রেমরস হাট।
তোমার প্রসাদে রাতিদিনে সব নাট॥
জে দিনে দেখিব আমি তোমার চরণ।
সে দিবসে পূর্ণ সব হবে মোর মন॥
মোব ই সুদীন নাঞি তুমি দীননাথ।
দরশনামৃতে মোবে কব দৃকপাত॥
এত শুনি গৌব-প্রেমে ভবে নিত্যানন্দ।
জন্মতিথি ভঙ্গিবায়ে কর অনুবন্ধ॥
পিতা প্রতি কহে প্রভু শুনহ ঠাকুর।
আমি কি বলিব তুমি আপনি চতুব॥
দশমী ত তিথি আজি বটে রবি বার।
কি কি দ্রব্য আছে নাঞি করহবিচার॥
সর্ব্বলোক জনেবে ত কবাবে ভোজন।
ইহাতে বুঝিযা সব কব আযোজন॥
আলু মানকচু ওল কুষ্মাণ্ড পাকল॥
দূর অদূর হৈতে আনহ সকল॥
আনঝা বার্ত্তাকু অ'ন কাঁচকলা আর।]
৯৫ ক [পলাকড়া কারলাব কবাবে বিচাব॥
দিবসেক থাকিতে আনহ লোকজন।
সন্দেশ পিষ্টক উপচারে দেহ মন॥
নানাবিধি আনাজ নানারূপ শাক।
এ সব ত ঠাকুরের হব ভোগরাগ॥
খিরি পিঠা সন্দেশাদি নানা উপচার।
ঠাকুরের ভোগবাগ লাগিব পূজার॥

চারিদিগে জাএ লোক দ্রব্য আনিবারে।
দুরের কুটুম্ব ইষ্ট জানায়ে তাঁহারে॥
নিরামিষ আমিস্থ সে জত উপচারে।
সে সব হইল জত লোকজন তরে॥
নানাদিগে হৈতে আনাইল আয়োজন।
কুটুম্ব ইষ্ট আইল নানা লোকজন॥
কালি সে হইব জন্মতিথির পূজন।
আনন্দ নাটুয়া নাচে বিবিধ বাজন॥
পণ্ডিতগণ পড়ে ভারথ পুরাণ।
ভাগবত-পাঠ হএ প্রভুবিদ্যমান॥
যাজ্ঞিক ব্রাহ্মণ সব গাএ বেদগাথা।
শাক্ত পণ্ডিত পড়ে চণ্ডীর পোঁথা॥
ভাট সব কায়বার পাটশালে করে।
বাজিয়া সকল লাছে নানা বাজি ধরে॥]
৯৫ খ [প্রভুরে করাএ স্নান অধিবাস দিনে।
বেদধ্বনি করএ পুরোহিত ব্রাহ্মণে॥
কর্পূরবাসিত কত ঘড়া গঙ্গাজল।
গন্ধতৈল আমলকি দ্রব্য সকল॥
উদ্বর্ত্তন করি অঙ্গ গন্ধ-তৈল দিল।
সুগন্ধি আমলকি মস্তকে ধরিল॥
তুলসী সহিত চতুস্সম চন্দনে।
সুবাসিত গঙ্গাজলে করিয়া মিসালে॥
ঢালএ প্রভুর শিরে বেদধ্বনি করি।
চৌদিকে সব লোক কহে হরি হরি॥
পুর-দিব্যাঙ্গনা সব মঙ্গল গাএ।
করএ ত মহাস্নান নিত্যানন্দ রায়ে॥
স্নান করি কেশ অঙ্গ মোছয়ে পানি।
দিব্য ধুতী উত্তরী সেবকে দেএ আনী॥
পরিয়া উত্তরী ধুতি বসিল আসনে।
বেদধ্বনি করে সব জতেক ব্রাহ্মণে॥
বেদ পড়ি শ্রীঅঙ্গে লেপয়ে চন্দনে।
তবে অঙ্গে পরাইল দিব্য আভরণে॥
গড়িয়াস্ত গাঁথি আছে কুন্দ করবীরে।
বেদ পড়ি পরাইল সুন্দর শরীরে॥
পুরোহিত কহে জে প্রভুর বাপমাতা তরে।]
৯৬ ক [নিত্যানন্দ নিঞা জাহ শ্রীঘর ভিতরে॥
পদ্মাবতী দেবী আনি দিব্যাঙ্গনা সনে।
এ মাঙ্গল্য দ্রব্য প্রভু করে নির্মঞ্ছনে॥
নির্মঞ্ছন করি নৈল শ্রীঘর ভিতরে।
পণ্ডিতমণ্ডলী মেলি স্বস্ত্যয়ন করে॥
এ গন্ধ চন্দন মাল্য শ্রীঅঙ্গে ধরিল।
বেদবর বিপ্র সব আশীর্ব্বাদ দিল॥
ধর্ম্মনিষ্ঠ প্রভুবর ধর্ম্ম সনাতন।
বিপ্রগণে করে প্রভু এ অভিনন্দন॥
পিতা প্রতি কহে প্রভু হাসিয়া হাসিয়া।
জোগাড় দক্ষিণা বিপ্রে দেহ ত বসিয়া॥
ভাট নাট ভিক্ষুক আসিয়া আছে জত।
কিছু কিছু দেহ গিয়া আজিকার মত॥
মায়েরে কহএ প্রভু কমললোচন।
ইষ্ট কুটুম্ব লাগি করাহ রন্ধন॥
প্রভু কহে শুভঙ্কর তোমার এই ভার।
স্নান করাহ লোকে করাহ ফলাহার॥
আদেশিল প্রভুবর নিজ ভৃত্যগণে।
পূজার সংভৃতি কর নানা আয়োজনে॥
সে সব ত কার্য্যে তারা বটেন তৎপর।
স্নান করি দ্রব্যাহরি আনিল সত্বর॥
আসনে বসিয়া প্রভু অবিকল্প মনে।]
৯৬ খ [নানা উপচারে করে শ্রীগৌর-অর্চ্চনে॥
প্রেম আনন্দে পূজা করি বিশ্বম্ভরে।
প্রেম-সম্ভাষণে ইষ্ট কুটুম্বের তরে॥
পুনরপি মেলি কর বয়স্যের সনে।
সভাকারে দেই গন্ধ নির্ম্মাল্য চন্দনে॥
নানাবিধ উপচার প্রভু নিবেদন।
মেলি করি প্রেমানন্দে করএ ভোজন॥

লোকের রন্ধন হৈল করাই ভোজন।
সভাকারে দেয়াওল এ মুখ-বাসন॥
পায়েশ পিষ্টক মিষ্ট অন্নাদি ব্যঞ্জন।
প্রভু লাগি নিরামিষ্য হইল রন্ধন॥
বাপের সহিত প্রভু ভুঁঞ্জিতে বসিল।
নানাবিধ উপচার গৌরে নিবেদিল॥
ষড়রস ভোজন করিল প্রভুবর।
আচমন করি আসি বাহির সত্বর॥
বাসজলে অঙ্গ পাখালএ গুণিবর।
কাচা ধুতী পরি প্রভু গেলা শয্যাঘর॥
ক্ষণেক শয়ন করি বাহির বিজয়ে।
পুনরপি শয্যায়েত শুই নিদ্রা জাএ॥
ব্রাহ্মি মুহুর্ত্তে উঠে নিত্যানন্দ রায়ে॥
প্রাতঃক্রিয়া করি প্রভু চলিলা মন্দিরে।
শুভাই প্রভুর] ৯৭ ক [পাশে গেলা ধীরে ধীরে
ঠাকুব করেন ওথা দেব-দেবার্চ্চন।
তোমারে কহিয়াছেন শুনহ বচন॥
চক্রবর্ত্তী বসিয়াছেন অভ্যন্তরে।
ঠাকুরাণী জিজ্ঞাসা করিলা তাঁর তরে॥
কিরূপ করিব কহ এ শাস্ত্র বিধান।
ভাবিয়া ত গঙ্গাদাস কহে সাবধান॥
ঠাকুর করেন তথা দেব যজ্ঞ কাজ।
করাহ ত উদ্বর্ত্তন এথা রূপরাজ॥
ডাকেন ত ঠাকুরাণী চল ওথাকারে।
এত শুনি মহাভুজ চলিলা সত্বরে॥
সংকোচিত হৈয়া গেলা পদ্মাবতী স্থানে।
চরণ যুগলে তাঁর আরোপি নয়ানে॥
যবে পদ্মাবতী দেখে রূপধি শরীর।
নয়ানে গলয়ে জল স্তনে চুয়ে খীর॥
পুলকে আকুল তনু পুত্র কোলে করে।
লাখ লাখ চুম্ব দেই শ্রীমুখ উপরে॥
আবেশে • বিবশ পদ্মা কাঁপে থরথর।
পরাপর লই কোলে প্রেমের সাগর॥
বিবশ বাৎসল্য সে হলী অচেতন।
ঠাকুরাণী ঠাকুরাণী ডাকে সর্ব্বজন॥
গঙ্গাদাস কহেন ত কানে ডাক দিয়া।
উদ্বর্ত্তনের সময় সে জাএ ত বইয়া॥]
৯৭ খ [সচেতন হলী পদ্মা কথক্ষণ বই।
উদ্বর্ত্তন করাইব লাগিল বাধাই॥
উবটনা বাটে নানা গন্ধদ্রব্য সনে।
সবৌষধি সনে সব করিল বাটনে॥
নাপিত-তনয় জানে মর্দন সুবন্ধ।
করাইল উদ্বর্ত্তন প্রভু নিত্যানন্দ॥
নারায়ণ তৈলে প্রভু করিল মর্দন।
স্নান-মঞ্চকের তরে করিল গমন॥
বিবিধ বাজন বাজে ভাট কায়বার।
কলাবন্ত গায়ে রাগরাগিনী বিচার॥
যাজ্ঞিক করএ যজ্ঞ গায়ে বেদগাথা।
মহা সুপাঠক পড়ে এ পুরাণ পোথা॥
চারিভিত হরি হরি কহে সর্বজন।
স্নানমঞ্চে উঠে প্রভু জানি শুভক্ষণ॥
একশত অষ্ট ঘড়া গঙ্গাজল আনি।
নানাতীর্থ-মৃত্তিকা সে নানাতীর্থ-পানি॥
কুঙ্কুম কর্পূর রাগোরচন্দন কস্তুরী।
ঘড়াএ ঢালএ সাথ তুলসী মঞ্জুরী॥
মহাসুব্রাহ্মণ জত পণ্ডিত মহান।
সহস্র ঝারা জল ঢালি করাএ ত স্নান॥
কেবা কোথা হইতে করে দিব্য পুষ্পবৃষ্টি।]
৯৮ক [কেবা (কোথা) ঢালে জল না দেখিএ দৃষ্টি॥
প্রহর ভিতরে প্রভু করে মহাস্নান।
দ্বিপ্রহর উত্তরণ দেখে বিদ্যমান॥
জল ফুল সুগন্ধী বাসিত সব দেশ।
সুগন্ধী আমোদে লোক আনন্দ আবেশ॥
জল ফুল ধার যেন নানারত্ন হৈল।
সুরভি আসিয়া জেন অভিষেক কইল॥

অভিষেক কৈল প্রভু বিবিধ বিধানে।
কহিতে না পারি লাখ লাখ বয়ানে॥
কেশ অঙ্গ মোছ এ ত দিব্য বসনে।
দিব্য বস্ত্র পরি গিয়া বসিল আসনে॥
তিলক করিয়া প্রভু করি আঁচমন।
নানা উপচারে কৈল এ তিথি পূজন॥
জত জত প্রভু নিবেদিল উপচার।
কেবা কত জানে শুনে এ নাম বিচার॥
পূজা সে করিয়া দ্রব্য দিল সর্ব্বজন।
এ বস্ত্র দক্ষিণা দেই মন্দিরে গমন॥
শ্রীগৌর পূজিল প্রভু একচিত্ত মনে।
করাএ ভোজন প্রভু সর্ব্ব লোকজনে॥
করিল ভোজন লোক বিবিধ বিধানে।
চন্দন গুবাক মাল্য দিল সর্ব্বজনে॥
শত শত লোক সব এ মার্জ্জয়ে স্থানে। ]
৯৮ খ [ অবশেষ ভোজন করয়ে সব জনে॥
বাপের সহিত প্রভু বসিল ভোজনে।
পদ্মাবতী দেবী করে এ পরিবেশনে॥
নানাবিধ শাক সুপ নানাবিধ তলা।
শুকতা বেশারী ঝাল ঝোল পাণিখোলা॥
আম্র বড়াম্র দেই সাঁকরা মধুরুচি।
বড়া-কাঁজি বড়া-পুয়া দেই রুটি লুচী॥
খুবী ভরি নানা পীঠা দিয়া দুগ্ধ চিনী।
আমসী কাসন্দী লেম্বু ঘৃত দুগ্ধ আনি॥
গন্ধকস্তুরী ধান্যের দিব্য অন্ন দিল।
গঙ্গাজল তুলসী প্রভু করে নিল॥
উপচার অন্ন নিবেদিল বিশ্বম্ভরে।
গোদোহন প্রমাণ প্রভু মানসিক করে॥
আঁচমনী দিয়া করে শ্রীমুখবাসন।
শোয়াই কুসুম শয্যা পদসংবাহন॥
গণ্ডুষ করিয়া প্রভু করএ ভোজন।
দেখি দেখি পদ্মাবতী তিরিপিত মন॥

শ্রীমুখমণ্ডল সে বিমল সুধাকর।
যেন জিনি আসিয়াছে কোটি পাঁচশর॥
রূপের সাগর মন-নয়নে না ধরে। ]
৯৯ ক [ ভাসিয়া ভাসিয়া মন ডুবু ডুবু করে॥
কি তোমার ভাগ্য প্রভু কি আমার ভাগ।
পুঞ্জীভূত এ মুরুত জগত-সোহাগ॥
এত ভাবি পদ্মাদেবী আনন্দশরীর।
গগনমণ্ডলে যেন পরশয়ে শির॥
ভোজন করিয়া প্রভু আচমন করে।
মুখশুদ্ধি করি প্রভু আইল বাহিরে॥
শ্রীঅঙ্গ পাখালে প্রভু বাস-উষ্ণ জলে।
পরিয়া উত্তরী ধুতী শয্যাঘর চলে॥
কর্পূর তাম্বুল প্রভু শয্যা বসি খাএ।
ক্ষণেক শুইয়া প্রভু তবে বারি আএ॥
মাতা পিতা স্থানে কয়ে বিনয় বিধানে।
সভারে বিদাএ দেহ করি অবধানে॥
দিব্য অঙ্গুরী বস্ত্র দিল সভাকারে।
নানা উপচার কড়ী দিল ফলাহারে॥
বিকালে ভুঁজাএ সভা বিশেষ আদরে।
তৈল তাম্বুল দিল শোয়াইল ঘরে॥
বাপের সহিত প্রভু করিয়া ভোজন।
উলটি ডাবরে প্রভু করি আঁচমন॥
শ্রীঅঙ্গ পাখালি ধুতী উত্তরী ত পরে।
সেবকের সঙ্গে প্রভু জাএ শয্যাঘরে॥
কর্পূর তাম্বুল খাই শুই নিদ্রা জাএ। ]
৯৯ খ [ রজনীত অবশেষ উঠিল ত্বরায়ে॥
ব্রাহ্মি মুহূর্ত্তে উঠি প্রাতঃক্রিয়া কবি।
দিব্যবস্ত্র পরি প্রভু আহ্নিক আচরি॥
মাতা পিতা স্থানে প্রভু গিয়াত আপনি।
ইষ্ট-কুটুম্বে সব দিলেন মেলানি॥

প্রভু কএ শুন শুন ঠাকুর মহান।
আমার যাত্রার তরে কর অবধান॥
আজি শুক্রবার বটে তিথি চতুর্দ্দশী।
মধ্যে দুই দিন রবিবার হৈল আসি॥
কে কে লোকজন জাএ তার কর বুধি।
কিবা আছে কিবা নাঞি তার কর শুধি॥
তথাকারে গিয়া আমি আসিব সত্বর।
নিশ্চিন্তে পড়িএ যেন শুরু বরাবর।
এত শুনি পণ্ডিত কহএ সাবধানে।
হইয়াছে সকল দ্রব্য দেখ বিদ্যমানে॥
এখানে তোমারে দিব সর্ব্বদ্রব্য শোধ।
এখন করিব ভারি-বোঝারির বোধ॥
এত বলি ভাণ্ডারে চলিলা পদ্মা সাত।
দুঁহাকের মধ্যে প্রভু জাএ রূপনাথ॥
কুলুপ ঘুচাই সবে ভাণ্ডারকে গেল।
তজকীরা প্রমাণে সকল দ্রব্য দিল॥
১০০ ক [ জে পাত্রে জে দ্রব্য থুই সেপাত্রে তা থুই।
আপনি সকল দ্রব্যে মোহর ত দেই॥
ভার-বোঝা সাজ করি এড়িল সকল।
লোক আনি আজ্ঞা হৈল যার জত বল॥
এসব সাজনে দুই দিন গেল আর।
প্রভাতে ত হৈল প্রতিপদ শনিবার॥
দ্বিতীয়াত রবিবারে জাব যাত্রা করি।
তব্ক খরচ লইল এ ভারি বোঝারি॥
প্রভু কহে শুন শুন ভাই হে শুভাই।
দ্রব্য লোক সব গছ তোমার ঠাই॥
এত বলি স্নান করিবারে প্রভু চলে।
স্নানের দ্রব্য আনে সেবক সকলে॥
স্নান করি গুণনিধি পরিয়া বসন॥
ত্বরায়ে চলিয়া প্রভু করে দেবার্চ্চন॥
পদ্মাবতী দেবী ওথা করিয়া রন্ধন।
ডাকিতে পাঠাই দিল বড়ু একজন॥
প্রভু বিদ্যমানে বড়ু কহে জুড়ি কর।
ভোজন করহ গিয়া গুণের সাগর॥
মায়ের আদেশে প্রভু চলিলা ভোজনে।
থাল পীড়ি ঝারি বাটী দেই ভৃত্যগণে॥
বসিলা ভোজনে প্রভু গুণের সাগর। ]
১০০ খ [ এ পরিবেশন পদ্মা করএ সত্বর॥
দিব্য অন্ন থাল ভরি বাটী উপচার।
চারিদিগে ধরে পদ্মা লই বারে বার॥
সর্বদ্রব্য দিয়া প্রভু তুলসীমঞ্জরী।
মহামন্ত্রে নিবেদয়ে ধেনুমুদ্রা ধারি॥
মানসিকে ভোজন করাই বিশ্বম্ভরে।
আচমনী দেই মুখবাস দেই তারে॥
শয়ন করাই করে পদ সংবাহন।
তবেত গণ্ডুষ করি করএ ভোজন॥
পদ্মা অনুরোধে সব উপাচার খাএ।
কি খাইযা কি খাইব জিজ্ঞাসএ মাএ॥
বিদগদ বিশারদ গুণের সাগর।
কিশোরে প্রকাশে বাল্য মায়ের গোচর॥
জে খাইতে বলে পদ্মা সেই দ্রব্য খায়ে।
কয়েইয়া খায় কবে আনে হাত দেহ॥
হাসিয়া বিকল পদ্মা পুত্রের চরিতে।
আজি কেন গুণনিধি হেন অদ্ভুতে॥
এত রসবিলাসেত করিয়া ভোজন।
উলটি ডাবরে প্রভু করি আচমন॥
পাখালিয়া অঙ্গ বস্ত্র পরি ঘরে জাএ।
শয্যাএ বসিয়া দিব্য তাম্বুল খাএ॥
শুতিয়া রহিল প্রভু গুণের সাগর। ]
১০১ ক [ পদসংবাহন করে উত্তম নফর॥
কথক্ষণ নিদ্রা জাই বাহির বিজয়ে।
পুথীত চর্চয়ে প্রভু শুণি শুরুভয়ে॥
পরিয়া উত্তরি ধুতী বসিয়া আসনে।
আচমন করি করে সন্ধ্যা উপাসনে॥

সন্ধ্যা করি মন ধরি বিষ্ণুঘরে বসি।
চক্রবর্তী আনিবারে সেবকে আদেশি॥
প্রভুর আদেশে চক্রবর্তী ত মহান।
সত্বরে উত্তরে গিয়া প্রভু বিদ্যমান॥
প্রভু কহে মহাশয়ে শুন মোর বানি।
শ্রীভাগবত পাঠ করহ ত শুনি॥
গঙ্গাদাস কহে শুন শুন গুণনিধি।
পড়িব সমএ কোন দেহ মোরে বিধি॥
রাসরঙ্গ ভঙ্গ সে করিতে পাপাশয়ে।
শঙ্খচুড়-বধ কথা কহ মহাশয়ে॥
এত শুনি গঙ্গাদাস বড়ই আরত।
সুপাঠক তিঁহি সে পড়েন ভাগবত॥
পড়ি পোথা কহে কথা বড় রসময়ে।
শুনি প্রেমানন্দে ভাসে আনন্দ হৃদয়ে॥
শঙ্খচুড় নামে যক্ষ রক্ষ কাম্যবনে।
পুর্ব্বে সখ্য আছে তার দন্তবক্র সনে॥
অসন্তসে বলবন্ত দুরন্ত পাপিষ্ঠ।]
১০১ খ [প্রায় কংস-অনুচর শ্রীকৃষ্ণের অরিষ্ট।
শ্রীকৃষ্ণের রাসে বলদেব এক কাছে।
যক্ষ পাপাশয়ে তথা উত্তরিয়া আছে॥
মধ্যে কৃষ্ণ চৌকাছে বরনারী-ঘটা।
দেখে খিতি আল কৈল তার রূপছটা॥
দাম্ভিক মচ্ছর সে দুরন্ত পাপাশয়ে।
কুবুদ্ধিয়া জনের প্রমাদে নাঞি ভয়ে॥
নির্বল ছাওয়াল আরে মানুষশরীর।
মোর রণে কোন বুকে হব আসি স্থির॥
লীলাএ হরিয়া নিঞাঁ এসব রূপসী।
করিমুঁ আনন্দ কেলি গন্ধবেত বসি॥
এ যুকতি পাপমতি চলি দুষ্ট মন।
জাএ মুড় আকর্ষিতে কৃষ্ণাঙ্গনা-জন॥
রঙ্গিণী বেড়িয়া চারিভিতে দেই ধাই।
তৃণ লই উড়ে যেন চক্রাবর্ত্ত বাই॥

একে সে বিকট পাপ দেখি ভয়ঙ্করে।
কৃষ্ণ কৃষ্ণ বলি কান্দে অতি উচ্চস্বরে॥
শুনিঞা আইলা কৃষ্ণ আর বলরাম।
ত্বরায়ে চলিয়া জাএ শঙ্খচুড় ঠাম॥
পাপিষ্ঠ অশিষ্ট দুষ্ট পামর মচ্ছর।]
১০২ ক [গদাবৃষ্টি করে গিয়া কৃষ্ণের উপর॥
লাঁফে লাঁফে ফিরে কৃষ্ণে মারিতে না পারে।
গদাধর এ সত্বর তার গদা ধরে।
মুঠকী চাপড়ে কৃষ্ণ শঙ্খচুড় মারে॥
চুড়ার ভূষণ মণি কাড়ি নিল করে॥
সত্বরেত গিয়া বলদেব বিদ্যমানে।
তাঁবে ত অমুল্য মণি করে সমর্পণে॥
করে মণি করি বল চারিদিগ চায়ে।
তরাস-বিরস রাধা শ্রীমুখ দেখায়ে॥
দেখি উথলিলা প্রভু দয়ার সাগরে।
বাৎসল্যে ত মণি জাচে রাধিকার তরে॥
লজ্জাএ বিবশ রাধা স্তম্ভ হেন রয়ে।
শিরে বন্দি নেহ মণি কৃষ্ণচন্দ্র কয়ে॥
আজি সে তোমার ভাগ্যে তুমি ধন্যধনি।
প্রভু নিজ করে পাইলে সৌভাগ্য-মণি॥
ভকতি করিয়া রাহি দণ্ডবত করে।
লইলা সৌভাগ্য মণি পাতি দুই করে॥
নিত্যানন্দ কয়ে শুন আছে মণি বোধ।
বাৎসল্যে পাইল রাধা কার অনুরোধ॥
ভাগবত শুনি প্রভু আপনা সম্বরে।
চক্রবর্ত্তীর প্রশংসা করিল বিস্তরে॥
সুদাঅত দেহ ঘরে করিব গমনে।
সম্মান করিব হৈল প্রভুবর মনে॥
সোনার গাগুয়া বস্ত্র-জোড় করে দান।]
১০২ খ [কর ভরি দেই প্রভু কর্পুর পান॥
প্রাতঃক্রিয়া করি কালি আসিহ সত্বরে।
করিবত শুভযাত্রা নবদ্বীপ তরে॥

বিদায় করিয়া গঙ্গাদাস জাএ ঘরে।
পদ্মাবতী আইলাত পুত্র বরাবরে॥
ঘরেরে চলহ বাপু হৈয়াছে রন্ধন।
বাপের সহিত আসি করহ ভোজন॥
যাত্রা করি জাবে কালি নবদ্বীপ তরে।
তা লাগিয়া রান্ধিয়াছি নানা উপাচারে॥
এত শুনি গুণমনি চলিলা সত্বরে।
মায়ের সহিত জাএ রন্ধন আগারে॥
পিঁড়াএ বসিয়া প্রভু পাখালে চরণ।
ধুতি ত উত্তরী আনি দেই ভৃত্যগণ॥
অনেক পিষ্টক অন্ন পাএস ব্যঞ্জন।
দেই নিঞা পদ্মাবতী হরষিত মন॥
যথাবিধি অন্ন নিবেদিয়া বিশ্বম্ভরে।
করএ ভোজন প্রভু গুণের সাগরে॥
বসিয়া ভোজন দেখে পদ্মাবতী দেবী।
বড় ভাগ্যে পুত্র পাইল নারায়ণ সেবি॥
পদ্মাবতী অনুরোধে সর্ব্বদ্রব্য খাএ।
দেখি পদ্মাবতী মন-নয়ান জুড়াএ॥
ভোজন করিয়া প্রভু করে আঁ] ১০৩ ক[চমন।
অঙ্গ পাখালিয়া বস্ত্র পরি ততক্ষণ॥
শয্যায়ে বসিয়া প্রভু তাম্বুল খাএ।
গণকে আনিঞা পুন যাত্রা জিজ্ঞাসয়ে॥
স্বর্য্যোদয়ে যাত্রা সে করিবে গুণনিধি।
এ যাত্রাএ হৈব তোমার মনোরথ সিধি॥
তাঁরে ত বিদাএ দিয়া আনে শুভঙ্করে।
ত্বরা দেহ গিয়া সব লোকজন তরে॥
যতেক আসজ সজ সব কর সাজ।
স্বর্য্যোদয়ে চলি যেন না হএ বেয়াজ॥
সভাকারে আদেশ করিয়া দয়াধর।
গুবাক খাইয়া শোয়ে শয্যার উপর॥
ব্রাহ্মী মুহূর্ত্তে উঠি প্রাতঃক্রিয়া করে।
উষোদকে স্নান করে রূপের সাগরে॥
পরিয়া উত্তরি ধুতী বসিয়া আসনে।
তিলক করিয়া প্রভু করে আঁচমনে॥
আহ্নিক করিয়া বিষ্ণুমণ্ডপে গমনে।
করিলত শুভযাত্রা বন্দি নারায়ণে॥
মা বাপেরে নমস্কার করিয়া বিধানে।
বসিলা ত গিয়া প্রভু বাহির উদ্যানে॥
গুভাইর সঙ্গে জাএ ভারি ত বোঝারি।
সেবার সেবক ধাএ শিরে বোঝা করি॥
গ্রামেত বসএ জত.এ নারী পুরুষে।]
১০৩ খ [প্রভু দেখিবারে ধাএ বিষাদ হরিষে॥
আনিল চৌদলী দোলা এত যজমানে।
দোলাএ বসিয়া প্রভু করহ গমনে॥
প্রভু কএ তীর্থযাত্রা না চাপিব যান।
পদব্রজে আমি ত করিব গঙ্গাস্নান॥
প্রেম অভিবন্দনা করিয়া গুরুবরে।
প্রদক্ষিণ করি চলে মা বাপের তরে॥
প্রভু যাত্রা করি জাএ পাছে সর্বলোক।
পালটা না আইশে কেহ মানি বড় শোক॥
অনেক প্রবন্ধে বাহুড়াই মায়াধর।
এই আসি কহি প্রভু চলিলা সত্বর॥
প্রভু চলি জাএ সবে ডাঁড়াইয়া চাএ।
গাছ বন আড়ে কেহ দেখিতে না পাএ॥
আকুল বিকল প্রাণ দেখিতে না পাএ।
সভার হৃদএ পড়ে বজ্রের ঘাএ॥
বাপ বাপ বলি পদ্মাবতী ভুমি পড়ে।
বড় বড় গাছে কেহ লাফ দিয়া চড়ে॥
পণ্ডিত মুকুন্দ কাঁদে ডাকে উচ্চরাএ।
আকুল কুন্তল ভুমি আছাড়িয়া গায়ে॥
তাঁহার কান্দনে কাঁদে জত সব লোক।
বাড়এ ত নবনব অনিবার শোক॥
কান্দিয়া বিকল সভে করুণ স্বভাবে।
ধা]১০৪ ক[ইলা গাড়াএ পাছে প্রভুর প্রভাবে

আকুল কুন্তল বাস মুখে নাঞি রায়ে।
স্পন্দন না করে অঙ্গ শ্বাস নাঞি বয়ে॥
সভে ধাই ধাই কয়ে পণ্ডিতের আগে।
হরিণী চেতন পদ্মা শুন মহাভাগে॥
সভাসনে ধাই গেল পদ্মাবতী কাছে।
এ শ্বাসপবন নাঞি ভূমি পড়িয়াছে।
আওয়াই পড়িল যেন হেমলতা গাছে॥
পাছড়িতে থুই দশ বিশ জন ধরে।
পদ্মাবতী লই সবে চলিলা মন্দিরে॥
মন্দিরে শোয়াই পদ্মা অচেতন গাএ।
এ নারী পুরুষ সব উভরডে ধাএ॥
কান্দিয়া পুছএ অজ্ঞ কোন পরমাদ।
কোন জন করিয়াছে হেন বিসম্বাদ॥
তারে বুঝাইয়া কহে কোন কোন জন।
নিত্যানন্দ গঙ্গাস্নানে করিল গমন॥
অজ্ঞ কএ গঙ্গাস্নানে জাব পুত্র জাএ।
না শুনি কোথাএ তার মরে বাপ মাএ॥
ভাল ভাল জন তারে ক্রোধ করি কএ।
জে পুত্রের কথা কহ সে পুত্র সে নয়ে॥
একবারে জার হএ নয়ান গোচরে।
জনম অবধি সে জে পাসরিতে নারে॥
নিত্যানন্দ জার পুত্র সে রহুক দুরে।
১০৪ খ [জাতি জ্ঞাতি নহি এ গ্রামেতে ঘরে॥
সাজিয়া দেখিতে আসি তুই তিন বারে।
না দেখিলে প্রাণ করে স্থির নএ ঘরে॥
নিষ্পর হৈয়া মোসভার এতদূরে।
মা-বাপের প্রাণ কেন রহিব শরীরে॥
এতদুর সর্ব্বলোক করএ কথন।
ওথা পদ্মা-মুকুন্দের শুনহ বচন॥
জত নিজ জন দিগ-বিদিগ না জানি।
মুরছিত হৈয়া আছে পদ্মাবতী ধনি॥
মুকুন্দ পণ্ডিত হেরি নাঞি বুদ্ধিবল।
চলএ বলএ যেন উমত্ত পাগল॥
আখণ্ডল আচার্য্য আইলা হেনবেলা।
কথাগুলা কএ যেন বোড়া সাপের জ্বালা॥
অবা হে ব্রাহ্মণপুত্র মোর বোল শুন।
স্বরূপ কহিতে যদি হিত হেন মান॥
বন্দীঘটী বংশে বটিত্র বড়ার পুত্র।
ভিন্ন পর নহি বটি তোমার ত সূত্র॥
সুপণ্ডিত জন বটি বএষ আপার।
আমাবেত ছোট বটে বাপ তোমার॥
প্রামাণ্য বচন মোর অল্পজ্ঞান কর।
অকাজে চলহ জার তার বোল ধর॥
আমারে পণ্ডিত বড কা] ১০৫ ক [রধিক বুধি।
কেবা সে জানএ কত কি পৃথীর শুধি॥
ধন জন পাণ্ডিত্য সে যশ আভিজাতি।
বুঝিয়া বুঝহ কে বড সে হয় ইথি॥
মোহেন সুবুদ্ধি ধীর মোরে কর বালু।
এইসে কারণে সর্ব্বকার্য্য হএ আলু।
অকার্য্য গ্রাহক সে অবাচ্যে তোল বাণী।
কাটিয়াত বড নালা ঘরে আন পানি॥
ভাল গায় কাণ্ডইয়া তুমি কর বেথা।
দুঃখ অনুভই জান বিসর্পণ কথা॥
ভালমন্দ পরিণাম না জানসি তুম।
ছাওয়াল দোলাইতে লাগল ঘুম॥
কোথা নদীয়াপুর মিশ্র পুরন্দর।
কোথা বসে শচী কোথা (বসে) বিশ্বম্ভর॥
দশবিশ জনে ধায় আগে জান সন্ধি।
বেটারেত ধরি আনি ঘরে কর বন্দি॥
নানা রত্ন নানা বস্ত্র নানা দ্রব্য দিয়া।
পাঠাই সেহেন পুত্র ঘরে কান্দ সিয়া॥
না চিনি না শুনি তারে দেহ এত ধন।
মোরে কাচাখান দিতে না উঠএ মন।
এত বলি ক্রোধে চলি জাএ সে মন্দিরে।
তারে অনুযোগ দেই যতেক সুধীর॥

বুড়া ত বাউল তুমি নাঞি বোধ লেশ।
উত্তমেরে দেহত অধম উপদেশ ।। ]
১০৫ খ [অধম পাষাণ্ড যণ্ড সর্ব্বলোক জানে।
পণ্ডিত সাম্বাই লই গেলা পদ্মাস্থানে।।
মহানারায়ণ তৈল লেপে ঘনে ঘন।
অনেক যতনে পদ্মা হলী সচেতন।।
পণ্ডিতেরে সান্বনা ত করিয়া বিস্তরে।
পুত্রলোক পাঠাইল দয়ানিধি তরে।।
স্নান করাইয়া সবে পণ্ডিত পদ্মারে।
বিদায় করিয়া সর্ব্বলোক গেল ঘরে।।
চক্রবর্ত্তী দুজনাকে করায়ে ভোজন।
ওথা নিত্যানন্দ লৈয়া শুনহ বচন।।
জে পথে চলিয়া প্রভু জাএ নিত্যানন্দ।
সে পথে সর্ব্ব লোকের বাড়াএ আনন্দ
প্রতি অঙ্গরূপ দেখি অনিমিষ চাএ।
রহিত্তে নারিয়া কেহ পাছু গোড়াএ।।
কেহ মুরুছএ দেখি রূপের সাগরে।
কোন ভাগ্যবতী ইহাঁ ধরিল উদরে।।
হরানলে মরি কাম পুরুবে অনঙ্গ।
তপফল তারে ভাল পাএ এই অঙ্গ ।।
তপফল অবিকল চান্দ নিরিমল।
পরম সুঘড় রূপে ভ্রমে খিতি-তল।।
সৌদামিনী পুঞ্জাতলে ধরিয়া মুরুতি।
চলিয়া]১০৬ ক[লীলাএ বুলে আল করি খিতি।
চৌদ ভুবন রূপ মুরুতি ধরিয়া।
কার অনুরোধে বুলে কি কাজ করিয়া।।
এ নব যৌবন কিশোর মুরুতি।
নয়ানেত নাঞি ধরে রূপের বিভূতি ।।
আর অঙ্গভঙ্গ করি চলএ লীলাএ।
দেখিয়া ত্রিবিধি লোক আনন্দে মিলাএ।।
না জানে না চিনে কেহ বসে কোন পুর।
উঁহারে স্বভাবে কেন প্রেম এত দূর ।।

হোর চোর আখিকুল রূপের মুরুতি।
জত নিরীখিএ পুন বাড়এ আরতি ।।
মস্তক সুন্দরাঞ্জন সুকুঞ্চিত কেশ।
সুদীর্ঘ লোটনবন্ধ স্কন্ধ পরিশেষ ।।
পরিসর ভালতট সংঘট চন্দন।
বিমলা বিকল যেন সমুদ্রনন্দন ।।
উন্নত ভ্রূভঙ্গ কালভুজঙ্গ যুগলে।
নয়ান খঞ্জনে যেন লোভয়ে আগোলে ।।
নিরুপাম রূপ শ্রুতি অতি অকথন।
কোন ধাতা গড়ি আছে কিবাও যতন ।।
কনকরচিত সে খচিত মুক্তিফল।
তথি বিলম্বিত খেলে ঝালি ঝলমল ।।
হেম মণিমুকুর সে গণ্ড ঝলমল।
হনু অনুপাম নাসা উন্নত দীঘল ।। ]
১০৬ খ [অরুণ কিরণ জিনি এ চঞ্চু অধর।
দন্তপাতি কাঁতি জিতি পূর্ণ সুধাকর ।।
চিবুক সুন্দর কম্বু কণ্ঠ গ্রীব খর্ব্ব।
উরবর পরিসর সপ্রেমানন্দ পর্ব্ব ।।
ভুজবর পরিসর রঞ্জি সুধা পঙ্ক।
সুমারু সুসাজ রাজ লাজ সিংহ রঙ্ক ।।
নাভির গভীর চান ঝাণ রসকুপ।
বিজিত নিতম্ব বিম্ব গজকুম্ভরূপ ।।
মদন কদলী কেলি দলিত উরুজঙ্ঘে।
রঙ্গিণী জঘন স্পন্দে হেরি কামরঙ্গে ।।
চরণ যুগল রাতা বিমল কমল।
মধুলোভে বেড়ি রহে ভক্ত ভৃঙ্গবল ।।
চলন চাতুরী খিতি পদ বিলাসন।
পুলকিত ধরা প্রেম বাঁধা ঝোরগণ ।।
হোর দেখ মৃগপাখি আখি না পাছাড়ে।
কেহ লাঁফে ধায়ে কেহ পাখ সাটে উড়ে।।
গোগণ ধাএ হোর শিরে পুছ ধরি।
উর্দ্ধমুখে হইয়া বুলে চৌদিগ যে ফিরি ।।

অদ্ভুত চরিত সব দেখি বিদ্যমান।
গোকুলে শুনিয়া আছি যেন রাম কান॥
নানা গ্রামে হৈতে লোক আসি দেখে জে।
কি কা] ১০৭ ক [জে গোড়াএ পাছু না নেয়টে সে॥
যে যে গ্রামে যত বসে শুনি প্রভু-নাম।
ত্বরায়ে মিলয়ে আসি প্রেমনিধি ঠাম॥
দেখিয়া নয়ান-মন পিয়ে প্রভুরূপে।
আকুল বিকল সব না বাঁধয়ে বুকে॥
ঈশ্বর ধনীর পুত্র আসিয়া সদন।
কহে নিশি দিশি রহি নিরিখি বদন॥
সামান্য লোকের পুত্র কবে অভিলাষ।
জন্মে জন্মে হইয়া রহি অকিঞ্চন দাস॥
এ নব যুবতী সতী কহে পতি ছাড়ি।
রহিব প্রভুর হই পয়খানার হাড়ি॥
শতশত লোক জত কান্দে উচ্চস্বরে।
আকুল কুন্তলে ধাএ বাস না সম্বরে॥
তথি অতি মহামতি একযুক্তি হৈয়া।
দণ্ডবত করি পড়ে প্রভু আগু ছাইয়া॥
উঠিয়া সে উর্দ্ধকরে কহি উচ্চস্বরে।
আজি সে রহিবে প্রভু আমার নগরে॥
ক্রন্দনের বশ প্রভু করুণাসাগর।
চলিলা নগর মুখে দয়ার সাগর॥
চৌদিগেত সর্ব্বলোক হরি হরি বলে।
উঠল তুমুল শব্দ অবনীমণ্ডলে॥
নগর প্রবেশে প্রভু পদ্মার নন্দন।]
১০৭ খ [অমিঞা সাগরে স্নান করে সর্ব্বজন॥
প্রভু লই গেল সভে উত্তম আঁয়াসে।
করয়েত সম্মার্জন শত শত দাসে॥
সুন্দর মন্দির মাজি পরম আরতি।
প্রভুবর নিঞা সভে বসাইল তথি॥
চরণ পাখালী প্রভু আসনে বসিল।
মৃত জীবগণ যেন অমৃতে সিঁচিল॥

সুবিরাজ মণি যেন পুর পুরন্দর।
নগরে উদিত যেন পূর্ণ শশধর॥
মন্দিরে জ্বলিত যেন মহারত্নদীপ।
মরিয়া অনঙ্গ পুন মদন অধিপ॥
এ মাতাল আখিকুল প্রভুরূপ ঠানে।
মহা অনুরাগ জাগ নিমিষ না মানে॥
নানা জনে নানা দ্রব্য দেয়ী আনি আনি।
সাগরেরে ধাএ যেন নদনদী-পানি॥
জেজন যেমতে ছিল চলিল সত্বরে।
ব্রজাঙ্গনা ধাএ যেন শুনি বাঁশী-স্বরে॥
উত্তম উত্তম জত শতশত জনে।
ফলার রন্ধন দ্রব্য বহি বহি আনে॥
সর্ব্ব আয়োজন আইল প্রভু বরাবরে।
প্রভুর ব্রাহ্মণ দ্রব্য সংস্কার করে॥
গন্ধ আঁমলকী আইল চন্দনাদি তেল।]
১০৮ ক [জল সংস্কারে ত নিজ ভৃত্যজন গেল॥
কোন কোন জন সজ্জ করে কাচা ধুতি।
কোন কোন আহরএ পূজার সংভূতি॥
সুবাসিত জল উষ্ণ করে কোন জন।
কোন কোন জন প্রভুর পাখালে চরণ॥
তৈলধুতি পরিবারে দিল কোন জন।
কেহ গন্ধ তৈলে অঙ্গ করএ মর্দ্দন॥
সুকুঞ্চিত কেশে গন্ধ আমলকী দিল।
কেহ জল ভাজাইয়া স্নান-স্থানে নিল॥
কোন জন পাতিল সে বড় চউখুরী।
স্নানের বিপুল লোটা থোএ জল ভরি॥
কেশ প্রক্ষালন প্রভুর করে কোন জনে।
তৈল তোলএ কেহ সুগন্ধী চন্দনে॥
ব্রাহ্মণকুমার প্রভুর জল ঢালে শিরে।
বিধি সুবোধিত প্রভু দিব্য স্নান করে॥
দিব্য গামোছাএ তোলে চিকুরের জল।
আন গামছাএ মোছে শরীর সকল॥
পরিয়া উত্তরি ধুতি বসি পূজাসনে।
তিলক করিয়া প্রভু করি আচমনে॥

সর্ব্ব ক্রমণিকা করি আগম কথনে।
শ্রীগৌর পূজয়ে প্রভু বিবিধ বিধানে॥
গন্ধ পুষ্প ধূপ দীপ নৈবেদ্য প্রচুরে।]
১০৮ খ [সব সমর্পয়ে প্রভু বিশ্বম্ভর তরে॥
গৌর মহাভুজে প্রভু করি অভিবাদ।
সর্ব্ব লোকজনে প্রভু দেই পরসাদ॥
আর্দ্রক সে নারিকেল করিয়া ভক্ষণে।
কর্পূর তাম্বুল করে শ্রীমুখ বাসনে॥
প্রভুর পিতৃব্যসুত করএ রন্ধন।
অতিশয় প্রেমময় প্রভুগত মন॥
প্রভুযোগ্য রন্ধন সে করিবারে জানে।
আহার রন্ধন প্রভু আপনি বাখানে॥
হৈল সে রন্ধন স্নান করে ভৃত্যগণ।
প্রভুরে ডাকিতে গেল বালক ব্রাহ্মণ॥
চরণ পাখালি প্রভু বসিল আসনে।
দিব্য বাটি সুপকার ভরএ ব্যঞ্জনে॥
দিব্য থালে দিব্য অন্ন আগে আনি দিল।
চৌদিগে উপচার ক্রমে ক্রমে থুইল॥
তুলসীমঞ্জরী গঙ্গাজল লই হাত।
উপচার-যুত অন্ন গৌরে করে সাত॥
নিবেদন অন্ন প্রভু করএ ভোজন।
দেখি শুনি চরিতার্থ মানে সর্ব্বজন॥
ষড়রস ভোজন করিয়া শুশিবরে।
উলটি ডাবরে প্রভু আচমন করে॥
অঙ্গ পাখালএ প্রভু বাস উষ্ণ জলে।
তিতা গা]১০৯ ক[মোছাএ অঙ্গ মোছএ সকলে॥
পরিয়া উত্তরি ধুতি বসিয়া শয্যায়ে।
শ্রীগৌর স্মরণে প্রভু তাম্বুল খাএ॥
শয়ন করয়ে প্রভু শয্যার উপরে।
পরম সেবক পদ সংবাহন করে॥
শয্যায়ে উঠিয়া প্রভু দিব্য বস্ত্র পরে।
বার দিল গিয়া প্রভু পিঁড়ার উপরি॥
প্রভুরে দেখএ আসি শত শত লোক।
দেখিতে দেখিতে হরে যত দুঃখ শোক॥
প্রেমজল আখিকুল ছলছল ঢলে।
হৃদয়ে দুকুল ভিজি ভিজে খিতিতলে॥
বুক না বাঁধয়ে সে কান্দএ সব লোক।
কি কাজে কি হেতু কাঁদে বিনে সুখ শোক॥
হরি হরি বোল বোল সর্ব্বলোক কএ।
শুনি আকুলিত চিত সদয়হৃদএ॥
আবেশে বিবশ প্রভু প্রেমদৃষ্টি চাএ।
প্রেমশুভ কটাক্ষ সে সর্ব্বলোক পাএ॥
উর্দ্ধবাহু হরি বলি সর্ব্বলোক নাচে।
এ নারী পুরুষ নাচে যত আসি আছে॥
পুলক বিপুল প্রেমজল আখিকুলে।
অবনী ভিজএ সভাকার স্বেদজলে॥
অজ্ঞ সুবিজ্ঞ নাচে পণ্ডিত মুর্খবরে।]
১০৯ খ [কুলবতীকুল নাচে বাস না সম্বরে॥
লাজ পরিহরি নাচে যুবক তরুণী।
সভাকারে মাতাইলে আনন্দ বারুণী॥
সবলোক নাচে লাজ কাজ পরিহরি।
প্রভু করিয়াছে সভাকার মন চুরি
আবেশে বিবশ প্রভু বাহ্য নাঞি জানে।
মহা কোলাহল প্রভু করে অবধানে॥
আখির নিমিষে প্রভু সকল সম্বরে।
বাহ্য করাইল প্রভু সভাকার তরে॥
সভাকার লাজ কাজ পড়ি গেল মনে।
বাহ্যজ্ঞান হৈল সভাকারে সবে চিনে॥
প্রভু কয়ে সভাকারে চল নিজ ঘরে।
করহ বিদায় সবে আজিকার তরে॥
দণ্ডবত করি সবে করিল বিদাএ।
জার জেই মতে সেই নিজঘরে জাএ॥
তবে যুক্তি করে প্রভু নিজ বৃন্দ সনে।
ভার বোঝা বাঁধ বোঁধ জার জেই মনে॥
কথোক্ষণ নিদ্রা জাহ সভে নিজানন্দে।

অবোলানে চলি জাব ছাড়ি সব দ্বন্দ্বে ॥
এত শুনি সর্ব্বলোক সুখে নিদ্রা জাএ।
গুবাক খাইয়া প্রভু শুইল শয্যায়ে ॥
কথো] ১১০ ক [ক্ষণ নিদ্রা জাএ মহাশুণিবরে।
নিভৃতে চিয়াএ প্রভু শুন শুভঙ্করে ॥
শুন শুন শুভঙ্কর মোর বোল ধর।
নীরবে চিয়াই সভা শুভযাত্রা কর ॥
এত শুনি শুভঙ্কর চিয়ায়ে সভারে।
ভার বোঝা ধরি ধরি বাহির সে করে ॥
নীরবে চলএ সবে লই ভারবোঝা।
শুভাই চিনয়ে সব যে যে পথ সোঝা ॥
আমাত্যের সাথ প্রভু পাছে চলি জাএ।
দুই চারি কোশ প্রভু চলএ ত্বরাএ ॥
পাঁচ ছয় কোশ গেলে রজনী পোয়াএ।
ওথা নিদ্রা হৈতে লোক সচেতন পাএ ॥
প্রভু দেখিবারে সর্ব্বলোক ধাই জাএ।
প্রভু না দেখিয়া কাঁদে আছাড়িয়া গাএ ॥
প্রভুর শোকে কেহ বুক নাঞি বাঁধে।
দু কর থেপিয়া বুকে পুন পুন কাঁদে ॥
প্রেম বৈচিত্ত্যে সবে কান্দিয়া বেড়াএ।
এ নারী পুরুষ সত্তা মাত্র নাঞি কায়ে ॥
সভারে সভারকার হএ প্রভু ভান।
হস্তি ঘোড়া গো মহিষ মৃগ নাঞি জ্ঞান ॥
প্রভুভাবে সত্তা সবে দণ্ডবত করে।]
১১০ খ[অনুরাগে প্রভুভাবে তরু কোলে ধরে ॥
এইরূপে সবে আছেন প্রভুর লীলাএ।
প্রভুর ইছাএ কেহ পাছু নাঞি ধাএ ॥
অলৌকিকী শক্তি প্রভুর কে বুঝিতে পারে।
ওথা নিত্যানন্দ লৈয়া শুনহ উত্তরে ॥
প্রাতঃক্রিয়া করি প্রভু দিব্য বস্ত্র পরি।
সুকেশ সুবেশ বাঁধে সুতিলক ধরি ॥
আসনে বসিয়া প্রভু করে আচমন।
আহ্নিক করিয়া চলে পদ্মার নন্দন ॥
একখানা গ্রামেরে সে প্রভু চলি জাএ।
জে কেহ বাহিরে প্রভু দেখিবারে পাএ ॥
অদ্ভুত দেখিয়া সবে সবাকারে ডাকে।
দেখি ত্রাসে চায়ে বাম করাঙ্গুলী নাকে ॥
পুরুবের ভানু হবে পশ্চিমে উদিত।
কোথা কেহ নাঞি শুনে হেন বিপরীত ॥
লীলাএ চলএ খিতি ধরি দিব্য তনু।
না জানি কাহার ভাগ্যে নারায়ণ ভানু ॥
কেহ কেহ দেখি ধাএ প্রভুর সমুখে।
কেহ গ্রামে ডাকি গিয়া কহে সর্ব্বলোকে ॥
মন্দিরে আছত সবে নিদ্রালিপ্তে সাদ।
না জান কি শুভোদয় কি]১১১ ক[ বা পরমাদ ॥
না জানি কি মুরুতি ধরি আস্তে ভানুবর।
না জানি কি কাজে আইসে দেব পুরন্দর ॥
এতেক শুনিঞা আসে সর্ব্বলোক ধাএ।
ঊর্দ্ধমুখে রড়ারড়ি গড়াগড়ি পাএ ॥
দেখএ অদ্ভুত তেজ দিব্য মূর্ত্তি ধরি।
লোচনে অমৃত হেন লাগএ সভার ॥
ঊর্দ্ধবাহু করি সবে হরি হরি বলে।
সত্তা জ্ঞান নাঞি কার ভিজে আখি জলে ॥
প্রেমনিধি-লহরি ভাসএ সর্বজন।
প্রভু চলি জাএ সভার লই আখিঞ্চন ॥
উচ্চস্বরে প্রভু বলি সর্ব্ব লোক ধাএ।
শুনিঞা না শুনে প্রভু বেগে চলি জাএ ॥
প্রভুর ভৃত্যের পাএ ধরি সর্ব্বজন।
প্রভুরে রাখহ কহি করয়ে ক্রন্দন ॥
বিশ্বম্ভর অনুরাগে প্রভু চলি জাএ।
এত অনুরাগে প্রভু উলটি না চাএ ॥
বিশ্বম্ভর বিশ্বম্ভর অবিরত জপে।
নয়ানে গলয়ে জল পুলকিত কাঁপে ॥
এভাব বিভূতি গতি অতি পরবল।
ভাবারম্ভ দম্ভে খিতি করে টলমল ॥
এত শুনি শুভঙ্কর দিয়া জাএ রড়ে।]

১১১ খ [প্রভুর সম্মুখে গিয়া আড় হইয়া পড়ে।।
শুভঙ্কর দেখি প্রভু বলে ততক্ষণে।
আড় হইয়া পড় কেন কহ না বচনে।।
বাপের সেবক তুমি মোর বড় ভাই।
তোমার সে অনুরোধ করিবারে চাই।।
মোর মন বুঝি জেবা কহিবে কথন।
পিরিতে পালিব আমি করিয়া জতন।।
শুভঙ্কর বলে প্রভু মোর বোল শুন।
তোর অনুরাগে হোর সবে সর্ব্বজন।।
রহিয়া উহার গ্রামে কর স্নানদান।
তবে স রহিব উহা সভার পরাণ।।
এতশুনি হাসি প্রভু কহএ বচন।
উদার মিত্রের শত্রুবত আচরণ।।
তোমার বচনে আমি রহি এইখানে।
ত্বরাএ করহ গিয়া করি স্নান দানে।।
প্রভুর দুখানি পদ ধরি দুই হাথে।
একে একে শুভঙ্কর ধরে নিজমাথে।।
হরি বোল বলি শুভঙ্কর আগে ধাএ।
পুলকিত আখি ভিজে সর্ব্বগাএ।।
রহিল সে প্রভুবর নাচে সর্ব্বলোকে।
আখিজলে পাখালিল জত দুঃখশোকে।।
উত্তম]১১২ ক[আওয়াসে লই গিয়া প্রভুবরে।
বসাইল প্রভুবরে অতি দিব্য ঘরে।।
শত শত লোক ধাই গিয়া নানা স্থানে।
প্রভুর নিমিত্ত আনে নানা আয়োজনে।।
কাচা ধুতি কাটি দেই নিজ ভৃত্যগনে।
মাঁজা ঘবা করে কেহ পুজার বিধানে।।
সদাচার দ্বিজবর কাচা ধুতি পরি।
কর্পূর-বাসিত জল দিব্য ঘড়া ভরি।।
বাঁধিয়া কুম্ভের মুখ বিঁড়ার উপরে।
সারি সারি থোএ লই প্রভু বরাবরে।।
কোন কোন ভৃত্য গিয়া উষ্ণোদক করে।
তেল কাচা কেহ লই চলএ সত্বরে।।
গন্ধ তৈলে কোন জন করএ মর্দ্দন।
স্নানের সজ্জ স্নান করে কোন জনে।।
গন্ধ আমলকী করে সুকেশ মার্জ্জনে।
চৌথুরী পাতএ লই কেহ স্থানে স্থানে।।
শরু গামছাএ কোন জন জল তোলে।
বড় লোটা ভরি কেহ অঙ্গে জল ঢালে।।
কুঙ্কুম চন্দনাগৌর কর্পূর কস্তুরি।
গঙ্গাজল পঞ্চামৃতে প্রতি ঘবা ভরি।।
মহা মহা দ্বিজবর বেদ ধ্বনি করে।
বিবিধ সুগন্ধ উষ্ণোদক ঢালে শিরে।।]
১১২ খ [আঁচমন কবি প্রভু গুণের নিধানে।
কলস মুদ্রায়ে জল দেই ত্রয় স্থানে।।
পুনরপি গুণনিধি শিরে জল ঢালে।
শরু গামছাএ সব অঙ্গ-জল তোলে।।
কাচা ধুতি পরি প্রভু কেশ সংস্করে।
চরণে পাদুকা দিয়া প্রবেশিল ঘরে।।
আসনে বসিয়া প্রভু করি আঁচমন।
নানা উপচারে করে শ্রীগৌর পুজন।।
পরম আবেশে প্রভু পুজি বিশ্বম্ভরে।
সব মহাপ্রসাদ সে দেই সভাকারে।।
শেষ মহাপ্রসাদ সে করিয়া ভক্ষণ।
সভা সম্ভাষএ প্রভু অতি সুলক্ষণ।।
বিপ্রশিষ্ণ কহে প্রভু হৈয়াছে রন্ধন।
আসনে বসিয়া করে গৌর সমর্পন।।
অন্ন ব্যঞ্জন পিঠা খিরি দুগ্ধ সরে।
নিবেদন কৈল প্রভু বিশ্বম্ভর তরে।।
ভোজনে বসিলা প্রভু পদ্মার নন্দন।
সব মহাপ্রসাদ করএ ভোজন।।
ভোজন করিয়া প্রভু আঁচমন করি।
পাএ পাখালিয়া প্রভু কাচাধুতি পরি।।
শয্যায়ে বসিলা গিয়া অতি সুলক্ষণ।
কর্পূর তা]১১৩ ক[ম্বুল গিয়া করএ ভক্ষণ।।
এ সুখ-শয্যায়ে শোএ পদ্মার নন্দন।

নিদ্রার আবেশ-সুখে ছিল কতক্ষণ ॥
উঠি মুখে জল দেই বসে দিব্যাসনে।
শ্রীকৃষ্ণ-ভকতি প্রভু করে নিরূপণে ॥
শুন শুন সর্ব্বজন কবিয়া জতন।
পরম দুর্লভা ভক্তি অমূল্য রতন ॥
যে ভক্তির পরসাদে লক্ষ্মী মহাশ্রী।
লবেক বিমুখ সব হয়ে হতশ্রী ॥
প্রসন্ন হইয়া যদি জারে চাহে আখি কোণে।
ধর্ম্ম অর্থ কাম মোক্ষ পাএ ততক্ষণে ॥
তারে তাই দেই জেবা জেই চায়ে।
অচিন্ত শকতি দেবির কেবা অন্ত পাএ ॥
নগরে সাগরে করেন সাগরে নগর।
কিরিপায় কৃপা তার সব পরাৎপর ॥
তরুণ করুণ করি ধরি নিজ শক্তি।
অচিরাৎ ভাগ্যবান পাএ কৃষ্ণ-ভক্তি ॥
ভক্তির আবেশে মহাশক্তি ষোড়শস্থান।
কৃষ্ণের গরিম গুণ করয়ে বাখান।
সেই স প্রভাবে দেবী সভার বিজিত ॥
অখিল ভুবনে দেবী পরম পুজিত ॥
জতেক সকামী লোক দেখি তাঁর শক্তি।
জপ যজ্ঞ বলিদানে করে তাঁরে ভক্তি ॥]
১১৩খ [জার জেই অভিমত সেই তাহা মাগে।
ভক্তি মুক্তি সিদ্ধি দেই তার আগে ॥
ভক্তিরসাবেশে হর হোই সদাশিব।
কৃষ্ণ-গুণে পঞ্চানন ভুবন-অধিপ ॥
ধেয়ান সমাধি রাতি দিন নাঞি জান।
কৃষ্ণের নির্ম্মল মহা মহা গুণ গান ॥
ভাবে বিভলা শিব হোই দিগবাস।
কৃষ্ণে সর্ব্বার্পণ করি আনি হতাস ॥
শশানে মশানে রহে ভুতগণ সঙ্গ।
গলে নাগ হাড়-মাল ভসমিত অঙ্গ ॥
জাহার সুগান শুনি বিষ্ণু দ্রবময়।
গন্ধর্ব্ব কিন্নরাপ্সর নারদ সভয় ॥

শিবশক্তি নিজগণে দেই সিদ্ধশক্তি।
আপনি বিলসে কারে নাদে বিষ্ণুভক্তি ॥
দশ শত মুখ তিন সহস্র নয়ান।
যুগল সহস্র কাল অনন্ত মহান ॥
গাএ শুনে গুণ রূপ করে নিরিক্ষণ।
আবেশে বিবশ ঘন হুঙ্কার গর্জন ॥
দশ শত মুখে ডাকে কৃষ্ণ কৃষ্ণ বলি।
নয়ান আনন্দ-জল গলয়ে উথলি ॥
নয়ান সহস্র তিন প্রেম-জল ঝরে।
এক এক আখি ঝরে সাগরে ॥
অনন্তে অনন্ত ভাব কে কহিতে পা]১১৪ক[রে
কিছু উপলম্ভে প্রভু দয়া করে জারে ॥
প্রকাশে জল বিধি করিয়া আগম।
ন্যাস প্রাণায়াম আদি ভজন সুগম ॥
বেদান্ত মীমাংসা তর্ক নিবসিয়া মত।
সম্বন্ধ বলিত ভক্তি সাত্বত সমত ॥
আগমের প্রত্যক্ষরে ভরি নিজ শক্তি।
সর্ব্বলোকে দয়া করি প্রকাশিল ভক্তি ॥
কৃষ্ণভক্তি প্রভাবে সে অনন্ত অনন্ত।
দেবগণ না জানয়ে তার আদি অন্ত ॥
আর এক অংশ-কলা এ কারুণ্য-নীরে।
পুরুষের শয্যা তিঁহি পরম সুধীরে ॥
আর এক অংশ গর্ভোদর পরি ভাসে।
সুখশয্যা তিহি পদ্মনাভের বিলাসে ॥
আর এক অংশ তার কমঠ উপরে।
লীলাএ ধরণী দেবী ফণা এক ধরে।
আর এক অংশ তার ক্ষীরোদের জলে।
ক্ষীরোদ শায়ীর শয্যা পরম শীতলে ॥
ভক্তির প্রভাবে ধরে অনন্ত শরীর।
অনন্ত বিভুতি গুণ বীর ধীর ধীর ॥
বিষ্ণুভক্তি প্রভাবে সে জত দেবী দেবা।
বিবিধ বিভূতি তাঁর অধিকৃত সেবা ॥
অনন্ত অনন্ত ভক্তি কৃষ্ণ অনুক্ষণে।
ভজহ সকল লোক তাঁহার চরণে ॥

১১৪ খ [শালগ্রাম তুলসীরে পুজিহ বিধানে।
পরম আদরে সব কর গঙ্গাস্নানে॥
বৈষ্ণবেরে ভক্তি করি কৃষ্ণ কৃষ্ণ বলি।
তবে স তরিবে সবে পাপ কাল কলি॥
দয়ার সাগর প্রভু দয়া সভাকারে।
হরি হরি বলি প্রভু ডাকে উচ্চস্বরে॥
প্রভুর কৃপাএ সবে হরি হরি বলি।
বিদায় করিয়া সবে নিজ ঘরে চলি॥
কাচা ধুতি পরি প্রভু সন্ধ্যা পুজা করি॥
চন্দন তুলসী পুজে বিশ্বম্ভর হরি॥
কথোক্ষণ অন্তে প্রভু করি দুগ্ধ পানে।
কর্পুর তাম্বুল খাই শয্যাএ শয়নে॥
লোকজনে কহে দ্রব্য বাঁধ সর্ব্বজন।
শয়ন করিয়া নিদ্রা জাহ কথক্ষণ॥
কথোরাত্তি থাকিতে সে করিব গমন।
লুকাইয়া জাব নাঞি জানে কোনজন॥
দ্রব্যজাত বাঁধি নিদ্রা জাএ সর্বজন।
কথোক্ষণ নিদ্রাজাহ হই সচেতন॥
উঠিয়া চলিলা প্রভু লোকজন সাত।
কোশ চারি গেলে নিশি হই পরভাত॥
প্রাতঃক্রিয়া করি প্রভু সন্ধ্যা-পুজাচরে।
গৌর নমস্করি বিপ্র চলিলা সত্বরে॥
বায়ু বেগে চলে প্রভু সর্ব্বলোক]১১৫ ক[ধাএ।
সম্মুখে ত গণ্ডগ্রাম দেখিবারে পাএ॥
লোকে জিজ্ঞাসয়ে প্রভু এই কোন গ্রাম।
লোকে কহি এ গ্রামের বৈগুখণ্ড নাম॥
সুন্দর মন্দির উত্ত পাচির চৌকাছ।
উঠান ত পাঠশাল দিব্য সর্ব লাছ॥
বকুল চম্পক নাগেশ্বর প্রতি লাছে।
সকালে অকালে দিব্য ফুল ফুটি আছে॥
মধু-পিব ভ্রমর নিকর উত্তরোলে।
ছোট কথা তলে না শুনএ ভৃঙ্গ-রোলে॥
ডালে বসি পরভৃত ডাকে পঞ্চস্বরে।
প্রবাসী বৈদ্যের রামা কান্দে বসি ঘরে॥
শ্বশুর ভাশুর এত দুঃখ দিয়া আছে।
কোথা থাকি রোএ আনি নানা ফুল গাছে॥
শিরে বুকে কর খেপি কান্দে ধীরে ধীরে।
বিরহে আকুল গড়াগড়ি ঘর ফিরে॥
এ পাশ পড়শি জিজ্ঞাসএ তারে।
কি কাজে কান্দহ গড়াগড়ি দিয়া ঘরে॥
বিদগ্ধ বৈদ্যের নারী তিরিকলা জানে।
উদয় জলিয়া উঠে জাএ মোর প্রাণে॥
হেনবেলা প্রভুবর লাছেতে ডাঁড়াএ।
এ নারী পুরুষ শিশু দেখিবারে ধাএ॥
ভাল লোক কহে দেব ইন্দ্র চন্দ্র ভানু।]
১১৫ খ [আইল অনঙ্গ কিবা ধরি পুন তনু॥
কিবা বিধি শিব আইলা কিবা নারায়ণ।
কিবা সর্ব্ব পরাৎপর পরম মোহন॥
বিদগধ এক বৈদ্য ত্বরায়ে ধাইল।
নারায়ণ দাস-পুত্র দরশন পাইল॥
শুনহে মুকুন্দ দাস অদ্ভুত কথন।
লাছে ডাঁড়াইয়া আছে পুরুষ-রতন॥
জন্ম মন আখি শ্লাঘ্য কর আপনার।
মধুর মোহন রূপ ত্রিভুবনে সার॥
দাস মুকুন্দ ভাবে আকুলিত চলে।
বকুল-তলাএ দেখে পরম অতুলে॥
প্রদক্ষিণ দণ্ডবত করি শত শতে।
কাতরে আদরে কহে নিজ অভিমতে॥
রাজ-বৈদ্য নারায়ণ দাস মোর বাপ।
উত্তরিয়া মোর ঘরে খণ্ডাহ সন্তাপ॥
ভক্তি অনুরাগ কথা শুনিঞা সদএ।
চলিলা তাহার ঘরে করুণ-হৃদএ॥
সুমার্জিত ঘর পিঁড়া প্রভু উঠে গিয়া।
রেফন ত ভোট পাতে বসিল চাপিয়া॥

চরণ পাঁখালি প্রভু তৈল-কাচা পরে।
নারায়ণ তৈল দিল মুকুন্দ আদরে॥
অঙ্গে তৈল সুমর্দ্দন করে অনুচর।
উষ্ণো] ১১৬ ক [দক করে আর সুবুদ্ধি নফর॥
নানা স কার্য্য করে নানা ভৃত্যগণে।
ব্রাহ্মণকুমার করে পূজা আয়োজনে॥
উষ্ণোদকে স্নান করে নিত্যানন্দ রায়ে।
তসরের কাচা ধুতি নফর জোগাএ॥
কাচা ধুতি পরি বসি গৌর-পূজা করে।
নানা উপচারে দেই গৌর বিশ্বম্ভরে॥
বিশ্বকৃসেনে নৈবেদ্য করি নিবেদনে।
নৈবেদ্য বাঁটিয়া দিল জত সর্ব্বজনে॥
শেষ নিবেদিত প্রভু এ ভক্ষণ করি।
কর্পূর তাম্বুল খাএ বসি ভোটোপরি॥
অন্ন ব্যঞ্জন খিরী রুটি পিষ্টকাদি জত।
করএ রন্ধন বিপ্র প্রভু অভিমত॥
বিদাএ ত দেই প্রভু জত সর্ব্বজনে।
সবে স্নান করি ঘরে করহ ভোজনে॥
ভোজন উত্তর এথা আসি সর্ব্বজনে।
শ্রীকৃষ্ণ-চরিত্র কিছু করিএ শ্রবণ॥
এতশুনি সর্ব্বজন করিয়া বিদায়।
দণ্ডবত করিয়া ত সবে ঘর জাএ॥
মুকুন্দের ভক্তি-ভাবে প্রভু বশ হৈল।
শুভ দৃকপাতে স্নান করিবারে বৈল॥
দশ বিশ ভাল জন থুই প্রভুস্থানে।
চলিলা মুকুন্দ দাস করিবারে স্নানে॥]
১১৬ খ [ত্বরাএত স্নান করি কাচা ধুতি পরি।
আদরে ত প্রভুবরে দণ্ডবত করি॥
ব্রাহ্মণকুমার গিয়া কহে প্রভুবরে।
অন্ন ব্যঞ্জন হৈল আইসহ মন্দিরে॥
মন্দিরেত গিয়া প্রভু বসি পীঠাসনে।
সর্ব্ব উপচারে করে গৌর নিবেদনে॥

আচমন অন্তে দিল কর্পূর পান।
পদ সম্বাহন করে ভকতি বিধান॥
গৌর-অবশেষ প্রভু করিয়া ভোজন।
সুবাসিত উষ্ণোদকে করে আঁচমন॥
অঙ্গ পাখালিয়া প্রভু কাচা ধুতি পরি।
শয্যাতে বসিয়া প্রভু মুখ-শুদ্ধি করি॥
এ সুখ শয্যাতে নিদ্রা জাএ প্রভুবর।
দণ্ড এক নিদ্রা হৈতে উঠিল সত্বর॥
শ্রীমুখ পাখালে প্রভু ভৃঙ্গারের জলে।
ভক্ষণ করএ প্রভু কর্পূর তাম্বুলে॥
সর্ব্বলোক দেখি প্রভু নিত্যানন্দ রায়ে।
দিব্যাসনে গিয়া প্রভু বসিল পিঁড়াএ॥
প্রভু দেখি সর্ব্বলোক বলে হরি হরি।
বসি শুন কৃষ্ণ-কথা প্রভু আজ্ঞা করি॥
শুনহে মুকুন্দ রাজ-বৈদ্যের তনএ।
তোর ভক্তি বশ হইয়াছি অতিশয়ে॥
কহিমু তোমারে কৃষ্ণ] ১১৭ ক [চন্দ্রের মহত্ত।
পুরিমু শ্রীকৃষ্ণ-রসে তোর অভিমত॥
শ্রীকৃষ্ণ-বিস্মৃতি যেন কবে তোর নএ।
সত্য সত্য কহি তোরে হইলুঁ সদএ॥
মহাপ্রলয়ের কথা শুন চিত্ত দিয়া।
লুকাইয়া বসুমতী তলাতলে গিয়া॥
ব্রহ্মা বিষ্ণু মহেশ্বর প্রকট হইল।
চন্দ্র সূর্য্য দেব সিদ্ধ কেহ নাঞি ছিল॥
জতেক ভুবনাধীশ জগদণ্ড জত।
প্রলএ ডুবিলা সবে তাহা কহি কত॥
সবেত আছিল মহাবৈকুণ্ঠ স্থান।
আছিলাত মহালক্ষ্মী শ্রীবিষ্ণু মহান॥
সর্বোপরি আছে যে গোলোক মহাস্থান।
আদরে শুনিবে ইহা মহা সাবধান॥
যশোদা রোহিণী তথা নন্দ ব্রজরাজ।
উপনন্দ আদি বসে বরজ সমাজ॥

চিন্তামণি মহীকল্পলতা কল্পতরু।
কপিলা সুরভি ধেনু তোয়ামৃত চারু॥
পরম বিরাজ স্থান সর্ব্ব পরাৎপর।
শ্রীরাম গোবিন্দ ব্রজেশ্বরের কোঁয়র॥
সুহৃদত প্রিয়সখা সখা নর্ম্মসখা।
চারিযুথে দিব্য শিশু নাঞি লেখাজোখা॥
রাধা চন্দ্রাবলী ভদ্রা শ্যামলা পালিকা।
১১৭ খ [ বামপ্রিয়া অনঙ্গমঞ্জরী রসালিকা॥
রূপগুণ বৈদগধী রস প্রেম ধারী।
অগণ্য অমন্ত নিত্য সিদ্ধা রাযেশ্বরী॥
চৌকাছে কালিন্দী দেবী তোয়ামৃত বয়ে।
দুকুল সুরম্য ঘাট চিন্তামণিময়ে॥
তট কাছে জলে দিব্য চৌজাত কমল।
নীল রক্ত সীত পীত দশ শত দল॥
এ চারি যোজন মুগ্ধ মহাগন্ধময়ে।
নানাজাত মধুব্রত মধুব্রতে রয়ে॥
এ পীত পরাগ ধুলি জলে বহী জাএ।
কনক বসন যেন কালিন্দীর গাএ॥
নানাজাত জলধব করে জলকেলি।
পদ্মের মৃণাল খাএ হংসকুল মেলি॥
দুকুলে সুগন্ধ ফুল লতা পুঞ্জে কুঞ্জে।
কুঞ্জের চৌকাছে আছে কল্প তরুবরে।
দিব্য ফুল মীষ্ট ফল নানাজাত ধরে॥
আকুল কোকিলকুল মিষ্ট ফল খাএ।
রাতি দিনে রাধাকৃষ্ণ-মেলি-কেলি গাএ॥
চৌদিগে কোকিল স্বরে উরে মানভঙ্গ।
মানকুল ছাড়ল মানিনীর সঙ্গ॥
নিত্যসিদ্ধা ভগবতী পৌর্ণমাসী দেবী।
সৌভাগ্য বাড়াল তিঁহি সবে তাঁরে সেবী॥]
১১৮ ক[সর্ব্বরাত্রে বিরাজিতা শ্রীকৃষ্ণ ইসহাএ।
নিত্যসিদ্ধ উড়ুরাজ সমুদিত তায়ে॥
রাধা কৃষ্ণের সাক্ষাতেত মনমথ-রাজে।
অনঙ্গ মনমথ তাঁর পদ পূজে॥

নিত্য আদর আর্ত্তি নিত্য প্রেমরতি।
নিত্য সোহাগ রস নিত্য রাস তথি॥
গোলোকের কথা আমি তোমারে কহিল।
তোমার শ্রবণ হৃদি পুরিয়া রহিল॥
তোমারে করিল আমি কৃষ্ণরস দান।
কৃষ্ণাবেশ হব তোমার এ রাজ সম্মান॥
তোর ছোট ভাই হব কৃষ্ণ প্রিয়তম।
তোর পুত্র ভাগবত না হব উপাম॥
তোর বংশে হব সব বৈষ্ণব উতপতি।
সবেত ভুঁজব কৃষ্ণ-ভাব বিভূতি॥
এত বলি সভাকারে বিদায়ত দিয়া।
পাদ পাখলিল গিয়া শয্যাএ বসিয়া॥
কর্পূর তাম্বুল খাএ আনন্দিত হৈয়া।
সবে ঘর গেল প্রভু ডাকে সহচরে।
দ্রব্যজাত বাঁধি বোঁধ করিবা সত্বরে।
প্রভু আজ্ঞা শিরে ধরি সর্ব্বদ্রব্য বাঁধে।
প্রভুরে জানাএ গিয়া পরম আনন্দে॥
প্রভু কহে শুন অহে সহচর বৃন্দাই।
গুযা পান খাইয়া কথো রাত্রি জাই॥]
১১৮ খ [এত বলি শুতি নিদ্রা জাএ প্রভুবর।
খটি দুই নিদ্রা গিয়া উঠিল সত্বর॥
গাবে হাথ দিয়া সভাকারে ত চিয়াএ।
দ্রব্যজাত লৈয়া সবে প্রভু সঙ্গে জাএ॥
নিজল্লি-হইল গিয়া খণ্ডগ্রাম বই।
ক্রোশ দুই তিন গিয়া ব্রাহ্মী মুহূর্ত্তে রই॥
প্রাতঃক্রিয়া করি প্রভু কাচা ধুতি পরি।
তিলক করিয়া প্রভু আঁচমন করি॥
সন্ধ্যাস্তব পাঠ পড়ি চলিলা সত্বরে।
কুলিয়া গ্রামেতে আছে এক বৈদ্যবরে॥
উদয় হইল তথা কহে শুভঙ্করে॥
অই দেখি বৈদ্য ঘর শুন প্রভুবর।
গঙ্গার গর্ভে বাসা পরম সুন্দর॥
তুমি এথা রবে আমি নবদ্বীপে জাব।

তোমার অনেক কথা বিশ্বম্ভরে কব ॥
এত বলি উত্তরিলা বৈদ্যবর লাছে।
তাঁগার বাড়ী শুভঙ্কর উত্তরিলা পাছে ॥
সিংহদ্বার প্রবেশিয়া ডাকে উচ্চস্বরে।
শুন শুন মহাশয়ের কেবা আছে ঘরে ॥
উত্তর সংবোধ বহে শুভঙ্কর।
ওথা মহাপ্রভু লইয়া শুনহ উত্তর ॥ ]
১১৯ ক [আর বাড়ী হৈতে বাহির হএ একজন।
সমুখে দেখএ যেন বুঝি নারায়ণ ॥
নয়ান যুগলে রূপ ধরিতে না পারি।
আকুল বিকল হৈয়া কহে হরি হরি ॥
দারুণ আছাড় গড়ি পড়ে খিতিতলে।
কি দেখি কি দেখি পড়ে নয়ানের জলে ॥
তার গণ্ডগোল শুনি সর্ব্বলোক ধাএ।
বকুলের তলে দেখে নিত্যানন্দরায় ॥
মনোহর পরম ত দিব্য বস্ত্র প'রি।
সর্ব্বকলাপূর্ণ যেন নারায়ণ হরি ॥
রূপের সাগর দেখি সর্ব্বলোক সুখ।
আনন্দ সাগরে যেন পুরিলেক বুক ॥
ওথা বৈদ্যবর আসি দেখি শুভঙ্কর।
আদরে জিজ্ঞাসে অহে কথা তোমার ঘর ॥
ঘরের জিজ্ঞাসা পাব লাছে আসি দেখ।
জনমজন্মের ভাগ্যরাশি আসি লখ ॥
এত শুনি আসি চাহে বকুলের তলা।
সংপূর্ণ উদয়ে যেন চান্দ ষোলকলা ॥
দেখি দণ্ডবত করে কাঁপে থরথর।
আখিজল বএ কণ্ঠ করে ঘরঘর ॥
পুলকে আকুল তনু নানাবর্ণ ধরে।
স্বেদে খিতি ভিজে অঙ্গ ধড়ফড় করে ॥
১১৯ খ [বৈদ্য স্তম্ভভাব দেখি নিত্যানন্দ হাসে।
তখনি সংহরে প্রভু অতেক আবেশ ॥
উঠ উঠ অহে বৈদ্য কর অবধান।
মোরে প্রসাদ দেহ যেন করোঁ গঙ্গাস্নান ॥
এত শুনি বৈদ্য কহে শুন প্রভুবর।
বড় মহাভাগ্য মোর ধন্য গৃহঘর ॥
শ্রীবিষ্ণু-মন্দিরে রহী গঙ্গাস্নান কর।
গঙ্গাস্নান করি সর্ব্ব আহ্নিক আচর ॥
এত শুনি মহাপ্রভু তার বাড়ী গিয়া।
পিঁড়াএ বসএ প্রভু ভোট চাপিয়া ॥
শুভঙ্কর যাত্রা করি জাএ গৌরস্থানে।
এথা নিত্যানন্দ রাএ করি গঙ্গাস্নানে ॥
বহুবিধ দণ্ডবত অতৈলে করিয়া।
গঙ্গা প্রবেশয়ে বেদ বিধান বরিয়া ॥
গঙ্গাস্নান করে প্রভু অতি প্রেমময়ে।
আদরেত গঙ্গাদেবী বিদ্যমান হএ ॥
যমুনাএ দুই ভাই করিলে বিহার।
সেই সব মনস্তাপ আছিল আমার ॥
গাঢ় অনুরাগে স্তব করিল আপার।
সেই ভাগ্যে গৌর মোর তীরে অবতার ॥
তোমা লাগি চিত্তে মোর অনুরাগ ছিল ।]
১২০খ [তোমার পরশ রস এতদিনে পাইল
এতদিনে হইলুঁ মুঞি ত্রৈলোক্যপাবনী।
এতদিনে হইলুঁ মুঞি বৈষ্ণব-জীবনী ॥
শিবশির-বাসিনী এতদিনে আমি।
হরষ সরস প্রেম পরশিলে তুমি ॥
এত বলি গঙ্গা দেবী পুলক মহান।
মাঘমাসে বাড়ে গঙ্গা অদ্ভুত বান ॥
গঙ্গাএ ভাসএ নৌকা লোক পশু গণ
সর্ব্বলোক করে হরি হরি স্মরণ ॥
দুকুল ভাসিয়া গঙ্গাজল বহি জাএ।
দেখি নবদ্বীপ-লোক ত্রাস বড় পাএ ॥
কৃষ্ণ পূজি শচীসুত করে দণ্ডবত।
হরি হরি বলি ডাকে লোক শত শত ॥
কি কি বলি গৌরচান্দ আনন্দে বিহ্বল।
লোক কহে গঙ্গা বানে ভাসাএ সকল ॥
এত শুনি গৌর-সিংহ আনন্দে বিহ্বল।
বুঝি প্রভু পরশিল শ্রীগঙ্গার জল ॥

ত্বরায়ে দেখএ গৌর শ্রীগঙ্গায় বান।
হেন বুঝি নিত্যানন্দ হৈলা অধিষ্ঠান॥
নিত্যানন্দ নিত্যানন্দ ঘণ হেন ভাষে।
শুনিঞাত শ্রীনিবাস আনন্দ আবেশে॥
গৌর কহে শুন অহে শ্রীবাস পণ্ডিত।]
১২০ খ [নিতাই-পরশে গঙ্গা এ তাপ খণ্ডিত॥
আনন্দে নাচয়ে দুঁহে উর্দ্ধ বাহু করি।
লোক-গোপন লাগি কহে হরি হরি॥
নৃত্য সম্বরিয়া গৌর মন্দিরে চলিল।
হেনবেলা শুভঙ্কর আসিয়া মেলিল॥
শুভঙ্কর দেখি গৌর পরম আনন্দ।
কহ কহ শুভঙ্কর কোথা নিত্যানন্দ॥
প্রভু দেখি শুভঙ্কর দণ্ড-পরণাম।
প্রভু উত্তরিলা সিয়া কুলিয়াত গ্রাম॥
এত শুনি গৌরসিংহ সিংহনাদ করে।
চলিতে না পারে গৌর প্রেমানন্দ ভরে॥
উন্মাদে উন্মত্ত গৌর সিংহ হেন ধাএ।
শ্রীবাস পণ্ডিত বাড়িরে গিয়া পাএ॥
শুন শুন শ্রীবাস পণ্ডিত ভাগ্যবান।
কুলিয়া গ্রামেতে নিত্যানন্দের প্রয়াণ॥
আজি মোর শুভদিন শুভ তিথি বারে।
শুভ চান্দে শুক্ল একাদশে অবতরে॥
আজি কলিযুগ হৈল ধন্যবান অতি।
শ্রীকৃষ্ণের নাম গুণ সংকীর্ত্তন যথি॥
এ বেদ পুরাণ ভাগবত আজি ধন্য।
তাঁর মত প্রকাশব না প্রকাশব অন্য॥
এত বলি উর্দ্ধবাহু নাচে গৌর রায়ে।
শ্রীবাস মালিনী নিত্যা]১২১ক[নন্দ-গুণ গাএ।
মহাভাবে নাচে প্রভু নিত্যানন্দ বলি।
আজি সে আমার বশ সুদুর্ম্মদ কলি॥
পরম আনন্দে শুভঙ্কর কোলে করে।
সত্বরে চলব যথা আছে প্রভুবরে॥

ত্বরায়ে মালিনী গিয়া অন্ন দেন তারে।
শুভাই ভুঁজয়ে অন্ন নানা উপচারে॥
আঁচমন করিয়া করয়ে মুখশুধি।
তুমি দেখাইলে নিত্যানন্দ গুণনিধি॥
অন্ন খাই আন গিয়া নিত্যানন্দ রাজে।
লোচন সফল কর নদীয়া সমাজে॥
শুন গ মালিনী অন্ন দেহ শুভঙ্করে।
বিদায় করিয়া চলে বুলি সুমধুর॥
মাল্য চন্দন বস্ত্র দিল প্রভুবরে।
আনন্দে আকাশে শুভারি পরশে শিরে॥
প্রসাদে উল্লাস আবে নিজ প্রভুর স্থান।
চলি জাএ শুভঙ্কর আনন্দে প্রয়াণ॥
প্রেমসিন্ধু ভাসিয়া চলিল শুভঙ্কর।
এথা বিশ্বম্ভব লৈয়া শুনহ উত্তর॥
মালিনী শ্রীবাস ডাকি বসাইল পাশে।
কহিলে কহিতে নারে গদগদ ভাষে॥
কালি আসিবেন ভাই তোমার মন্দিরে।
এসব বিশ্বাস কথা না ভাজিবে কারে॥]
১২১ খ [কহিবে বড়ার পুত্র অতি গভীরতা।
গঙ্গাস্নান করিবাবে আসিছেন এথা॥
অতি সুগম্ভীর ধীব চরিত মোহন।
ভাবভাষ নাঞি কাহা সহিত কথন॥
তিন দিন রহিবেন তোমার মন্দিরে।
গহন বিশ্বাস কথা কহিবেন মোরে॥
মালিনী ত ভাগ্যবতী তুমি ভাগ্যবান।
তোমরা শুনিবে সব বিশ্বাস আখ্যান॥
এত বলি গৌব-সিংহ চলি জাএ ঘরে।
ওথা নিত্যানন্দ নিয়া শুনহ উত্তরে॥
গঙ্গাপার হৈয়া উত্তরিলা শুভঙ্কর।
শুভারি আহ্লাদ গতি দেখে প্রভুবর॥
শুন শুন শুভঙ্কর তুমি ভাই বড়।
প্রভুর আদেশ ভাষ কহিবেত দড়॥

শুভাই কহএ প্রভু শুন দিয়া মন।
তোমা লাগি গৌরাঙ্গের আদর জতন॥
মোরে দূরে দেখি গৌর ধাই কৈল কোলে।
মোর গা ভিজিল তার নয়ানের জলে॥
কি ছার মানুষ মুঞি রূপগুণহীন।
তোমার বাপের ভৃত্য অতিশয় দীন॥
তোমার সম্বন্ধে গৌর যে কিছুঁ করিল।
জনম শতেকে তাহা কহিতে না'রি]১২২ক[ল।
সভার ঠাকুর গৌর মো দেখি ফাফর।
কি ভাগ্য কি ভাগ্যে মুঞি তোমার নফর॥
আজিকার প্রভাতে চলিবে' প্রভুবর।
আনন্দে দেখহ গিয়া প্রভু বিশ্বম্ভর॥
বসন চন্দন মাল্য দিল গৌরবর।
মোর মুখে না নিস্বরে যে কৈল উত্তর॥
এত শুনি নিত্যানন্দ প্রেমানন্দে ভাসে।
মালসাট হুহুঙ্কার অট্ট অট্ট হাসে॥
আজি মোর জনম সফল খিতি তলে।
আমি সে সফল হৈব নয়ান জুগলে॥
আজি সে হইল সর্ব্ব গ্রহ একাদশ।
আজি সে লভিব আমি তোর ভক্তিরস॥
ত্রিবিধ ত তাপ আজি হৈল বিমোচন।
সুপ্রসন্ন হৈলা প্রভু শচীর নন্দন॥
আজি মনোনীত কর্ম্ম করিতে পারিব।
আজি কলি কালসর্প দংশিতে নারিব॥
আজি সে উত্তম সঙ্গ আমি স পাইব।
পরম উত্তম স্থানে তাঁ সনে জাইব॥
পরম আনন্দ নিধি দিব দরশন।
কি ভাগ্যে করিমুঁ তাঁর পদ দরশন॥
এত বলি নিত্যানন্দ গঙ্গাস্নান করি।
নানা উপচারে পূজে গৌরাঙ্গ শ্রীহরি॥
পূজা অন্তে ভোজন করিল গুণনিধি।]
১২২ খ [আঁচমন করিয়া করএ মুখশুধি।
শয্যায়ে শুতিয়া প্রভুবর নিদ্রা জাএ॥
নিদ্রাভঙ্গে প্রভু গঙ্গা দেখিবারে জাএ।
কাচা ধুতি সন্ধ্যার বিধান দ্রব্য লৈয়া।
চলিলা সেবকবৃন্দ প্রভু গোড়াইয়া॥
কাচা ধুতি পরি প্রভু আহ্নিক আচরে।
শুভাই দেখাএ সব নদীয়া নগরে॥
বাসাএ চলিলা গঙ্গা করি নমস্কার।
গৌর গৌর বলে প্রভু না স্ফুরএ আর॥
শুভাই সহিত প্রভু বসি যুক্তি করে।
নৌকা ভাড়িবারে তুমি চলহ সত্বরে॥
নৌকা ভাড়ি শুভাই আইলা ততক্ষণ।
ফলাহার করি প্রভু করিল শয়ন॥
ব্রাহ্মী মুহূর্ত্তে উঠি করিয়া প্রয়াণ
প্রাতঃক্রিয়া করিয়া করিল গঙ্গাস্নান॥
আচরিয়া আহ্নিক নৌকাএ হৈলা পার।
গৌরাঙ্গ দেখিব গিয়া পদ্মার কুমার॥
নিত্যানন্দ-চরণ শরণ করি সার।
দাস চূড়ামণি কহে গৌর অবতার॥

॥ সিন্ধুড়িয়া রাগঃ ॥

চলিলাএ নিত্যানন্দ গৌর-অনুরাগে।
রূপ দেখি মনমথ রূপলেশ মাগে॥
ছত্রিত শি]১২৩ ক [রবর ভাল পরিসর।
গোরোচনা চন্দন তিলক সুন্দর॥
শ্যামর চামর কেশ নিতম্ব-চুম্বিত।
সুবেশ লোটন-বন্ধ স্কন্ধ সুলম্বিত॥
উন্নত ভ্রূভঙ্গ যুগ কামের কামান।
দীঘল বিপুল আখি মনমথ-বাণ॥
শ্রীমুখ নাসিকা তুঙ্গ সুনির্ম্মিত কান।
কনক মুকুর গণ্ড হনু অনুপাম॥
সুরঙ্গ অধর চঞ্চু চিবুক সুন্দর।
দ্বিজরাজ পাঁতি যেন পূর্ণ সুধাকর॥
খর্ব্ব গ্রীব কম্বু কণ্ঠ উন্নত স্কন্ধর।
ভুজ সুপীন চারু বক্ষ পরিসর॥

কনকের স্তম্ভ যেন মহা-ভুজরাজ।
বিপুল নিতম্ব বিম্ব সিংহ-দম্ভ মাঝ ॥
বলিত ললিত উরু জঙ্ঘ মনোহরে।
বিমল কমল পদে মকরন্দ ঝরে ॥
ভকত লুবধ ভৃঙ্গ করে মধুপান।
বড় প্রতিআশ দাস চূড়ামণি গান ॥

অতি উসকালে জাএ চোর গমনে।
অঙ্গ ঢাকিয়া জাএ মলিন বসনে ॥
গৌর অনুরাগে আবেশে আকুল।
নয়ানের জলে ভিজে শরীর দুকুল ॥
আখি-জল একে আরে অঙ্গে খেদ বয়ে।
শিব-গীতে নারায়ণ যেন দ্রবময়ে ॥
ত্বরায়ে উত্তরে গিয়া শ্রীনিবাসের বাসে।
১২৩খ [ধরণী চলএ নিতাই ভাব বিবশে।
গঙ্গাস্নান করি গৌর ত্বরাএ চলিল।
শ্রীনিবাস-বাড়ী গৌর আসিয়া মেলিল।
গৌর দেখি নিত্যানন্দ করে দণ্ডবত।
গৌর দণ্ডবত করে নিজ অভিমত ॥
দুঁহাকার দুঁহ ভক্ত দণ্ডবত করে।
নিবারণ করিবারে কেবা শক্তি ধরে ॥
দুঁহাকার পদ-ধূলি দুহে নিতে চাএ।
দুঁহ বড় শক্ত ধূর্ত্ত দুঁহ নাঞি পাএ ॥
হাথাহাথী ধরাধরী করি কোলাকোলি।
আবেশে আকুল দুঁহে ভাই ভাই বলি ॥
আবেশে আকুল দুঁহ আখিজল বএ।
গদগদ বাক্য খেদ স্তম্ভ হেন রএ ॥
গৌর কহে ভাই অহে নিত্যানন্দ রাএ।
মোর বড় ভাগ্য তুমি আইলা এথাএ ॥
আজি জন্ম সত্য মোর সত্য সর্ব্ব কাজ।
আজি সত্য পাব আমি বৈষ্ণব সমাজ ॥
আজি সে বাড়িল মোর বৈষ্ণব দর্প।
আজি না দংশিব কারে কলি কালসর্প ॥
আজি সে বাড়িব মোর সংকীর্ত্তন ধর্ম্ম।
পারিমু করিতে আজি মনোনীত কর্ম্ম ॥
আজি হৈল নৃত্যগীত আনন্দ প্রকাশ।]
১২৪ক [আজি সে সভার কৃষ্ণ-প্রসাদের আশ ॥
এত শুনি নিত্যানন্দ কহিতে লাগিল।
নিদ্রা হৈতে সিংহ যেন নিদ্রা সে ভাঙ্গিল ॥
শুন শুন অহে প্রভু করুণাসাগর।
সত্যসঙ্কল্প তুমি সর্ব্ব পরাৎপর ॥
তোমার মনেতে সেবা হয়ে অভিলাষ।
বিলাস স্বরূপ বিষ্ণু করেন প্রকাশ ॥
তোমার ইচ্ছাএ দেবগণ জিএ মরে।
তোমার ইচ্ছাএ পুনঃ পুন জন্ম ধরে ॥
তোমার ইচ্ছাএ উয়ে শশি-দিবাকর।
তোমার ইচ্ছাএ ক্ষণ দণ্ড প্রহর ॥
তোমার প্রভাবে হএ কোটি জগদণ্ড।
তোমার প্রভাবে সব হএ খণ্ড খণ্ড ॥
তোমার প্রভাবে যুগ-ধর্ম্ম পরকাশ।
তোমার প্রভাবে কেলি অনন্ত বিলাস ॥
অবতারাবলি-বীজ বেদে নাম ধরে।
তোমার প্রভাবে মহা-বৈকুণ্ঠ ঈশ্বরে ॥
অপূর্ব্ব অচ্যুত নিত্য অজিত অক্ষয়ে।
স্বভাব স্বরূপ সত্য অতুল অভয়ে ॥
নিত্যানন্দ মকরন্দ পদদ্বন্দ্ব আশ।
আদর আরতি কহে চূড়ামণি দাস ॥

গৌর কহে ভাই অহে নিত্যানন্দ রাএ।
মোরে এত স্তব কর এ উচিত নএ। ]
১২৪খ [ভেদে দুই দেহ মোরা এক পরান।
এ বেদ বেদান্ত কহে এসব আখ্যান ॥
অগণ্য অতুল রামা কেন অনুপামা।
সুতাল চলনী ভঙ্গী বৈদগধী সীমা ॥
কলাস্ত একান্ত গীত চিত-হারী গাএ।
পরম পদবী রসামৃতসিন্ধু পাএ ॥

নিজ নিজ যুথ লই দুহে করিরাস।
প্রেমানন্দে কহিয়া আছেন এ বেদব্যাস॥
মহাভাবে মহারাস বিকাশ বিলাস।
ভাবে ডুবি দিনরাতি লাজ এক পাশ॥
অচিন্ত অতুল রস আসি দিল দেখা।
হেন বেলা আসি মিলে শঙ্খচুড় যথা॥
যথা কহে শিশু হএ আরে নরজাতি।
মো সনে জুঝিতে পারে ইহার শকতি॥
লীলায়ে ইহার আজি লইব পরানে।
গহ্বরে থুইমু নিঞা সুধামুখীগনে॥
এত শুনি যথা ধাই মিলিল তথাএ।
ঘুরাবর্ত্তে যেন ধুলা একু ঠাই লএ॥
কমলিনী একু ঠাই করি নিয়া জাএ।
কৃষ্ণ বলি কান্দে বরাঙ্গনা উভরায়ে॥
শুনিঞা ধাইলা কৃষ্ণ যথা বরাবরে।
উলটিয়া যথা কৃষ্ণ-অঙ্গে গদা মারে॥
গদা কাড়ি লই ভাঙ্গি পেলিল দু]১২৫ ক[দূরে।
উলটিয়া কৃষ্ণ সনে ধরাধরি করে॥
মুঠকী মারিল কৃষ্ণ শঙ্খচুড় মৈল।
শঙ্খচুড়-শিরোমণি নিজ করে লৈল॥
মণি হাথে করি কৃষ্ণ মনে যুক্তি করে।
বলভদ্রে দিব মণি না দিব রাধারে॥
নেহ প্রভু মণি দিল বলদেব-করে।
সংদিগ্ধে লইয়া মণি বসি যুক্তি করে॥
লজ্জাএ ত মণি কৃষ্ণ দিলেন আমারে।
সর্ব্বথা ত মণি দিব রাধিকার তরে॥
শুন শুন কৃষ্ণ আমি পাইল মহামণি।
মণির পরশে হএ সৌভাগ্য রমণী॥
মণি আশীর্ব্বাদ দিব রাধিকার তরে।
রাধিকারে আজ্ঞা কর নিতে মণিবরে॥
কৃষ্ণ কহে মহাশয়ে যে আজ্ঞা তোমার।
ভুবনে লঙ্ঘিতে পারে শক্তি ছে কাহার॥
শ্রীকৃষ্ণ কহেন শুন ভানুজা সুন্দরী।
এ মণি পরশে হএ মহা রাসেশ্বরী॥
দণ্ডবতে নেহ মণি পাতি দুই হাত।
আদরেত নেহ মণি ধর হৃদি মাথ॥
যেনমতে আজ্ঞা কইল শ্রীনন্দনন্দন।
তেনমতে মণি লই মস্তকে বন্দন॥
মহা-রাসেশ্বরী নাম ধরিল রাধিকা।]
১২৫ খ [মহারাসেশ্বরী বলে যত সখী সখা॥
শ্রীকৃষ্ণ কহেন বলদেব ঠাকুর।
আজ্ঞা লঙ্ঘি ঠাকুরের বড ভাইকে করিব দুর।
তুমি ত বটহ মোর ঠাকুরের ঠাকুর॥
এত শুনি নিত্যানন্দ না নিস্মরে রা।
মনে ধ্যান করি রএ গৌর দুই পা॥
প্রদক্ষিণ তবে আজ্ঞা মাগে নিত্যানন্দ।
চূড়ামণি দাস মাগে গৌর-পদ মকরন্দ॥

নিত্যানন্দ কহে শুন প্রভু দয়াধর।
কি কাজ করিতে আইলা কোন কাজ কর॥
সর্ব্বলোকে গাওয়াইবে নিজ গুণ নাম।
কৃষ্ণপথী না দেখিয়ে সর্ব্বলোক বাম॥
কলিকাল রীত দেখি সবে কার্য্য করে।
শ্রীকৃষ্ণের নাম গুণ মুখে না নিশ্বরে॥
কৃপার সাগর তুমি কর কৃপা লেশে।
সর্ব্বলোক কর প্রভু আকিঞ্চন দাসে॥
এত শুনি কহে গৌর নিত্যানন্দ ভাই।
কথো দিবসেক আমি পড়িবারে চাই॥
ইহার ভিতর মোর সোপাদি হইব।
তার অন্তে কেবল]১২৬ ক[বিস্থার্থে রহিব॥
কি কাজ জাইবে প্রভু তুমি প্রদক্ষিণ।
কেনমতে আমার জাইব রাতিদিন॥
সোপাদি আনল মোর দহিব অন্তর।
তোমার বিচ্ছেদ তাপ পামু নিরন্তর।
তিন তাপে প্রাণ, মোর হব উচাটন।
কেনমতে হব প্রভু মোর অধ্যয়ন॥

এত শুনি নিত্যানন্দ বিবাদ হরিষে।
পিরিতি আখ্যানে কহে অমিঞা বরিষে॥
তোমার অধীনে মুঞি নহোঁ সতন্তর।
জেবা নিবেদন করি শুন দয়াধর॥
যত্নপূর্ব্বক অধ্যয়ন করিবেত তুমি।
অকাজে বসিয়া ঘরে কি করিব আমি॥
তোমার চরিত কেবা বুঝিবারে পারে।
বিধি শিব অনন্ত শক্তি নাঞি ধরে॥
মোর জন্ম আগে কৈলে পাছে তোর জন্ম।
কাহার শকতি বুঝি এ অগাধ কর্ম্ম।
জাহারে কৃপাএ করি হইবে সদএ।
সে কিছু বুঝয়ে লব তোমার আশয়ে॥
যদি আবির্ভাব তোমি কর সর্বভাবে।
জারে অতি কৃপা হব সে বুঝিবে সবে॥
হাসিয়া কহএ গৌর কমললোচন।
যখি হইব নিত্যানন্দের সংদিগ্ধ মোচন॥
শুন হে প্রাণের ভাই পরম সুজান।]
১২৬ খ [তোমি মহা বিজ্ঞ কহ এসব আখ্যান॥
তোমি কিবা নাঞি জান আমি কিবা জানি।
কি লাগিয়া কহ তুমি মহাস্তব বাণী॥
সর্বভাবে তোমার আমার অবতার।
তোমি ন খণ্ডিবে কলিকাল দুরাচার॥
জত অবতারাবলি যত পরিবার।
যত যত আছএ তোমার আমার॥
সেবক গুরু-কল্প অস্ত্র পারিষদ।
জত জত সখা বৃন্দ প্রেয়সী যত।
ভাব ভকতি মহা মহা ভাব অভিযত॥
কলিকাল-সর্প দর্প নাশিমু সভার।
কহিতে কহিতে গৌর ভাবেতে বিভ্বল॥
এক আখি বহে শত শতধারা জল।
আবেশে বিবশ গৌর হুহুঙ্কার ছাড়ে।
মহা প্রলয়েতে যেন বজ্রাঘাত পড়ে॥
সঙ্কাকারে মাতাইমু কীর্ত্তন মদে।
বাছিয়া বাছিয়া দিমু কৃষ্ণ-উনমাদে॥

যাহ তুমি প্রদক্ষিণে পরম আবেশে।
সব দেশ তোমার চরণ পরশে॥
তোমা দরশনে সভার হব বিষ্ণু-ধর্ম্ম।
তোমা দরশনে সভার ক্ষয় হব কর্ম্ম॥
তোমা দরশনে কলি-সর্প দর্প নাশ।
তোমা দরশনে লোক ধর্ম্ম কর্ম্মে আ]১২৭ক[শ।
তোমা দরশনে তেজি পাপাশয়ে।
তোমা দরশনে লোক হব ধর্ম্মভয়ে॥
তোমা দরশনে লোকের পরম সংগতি।
তোমা দরশনে লোক করিব অতিথি॥
তোমা দরশনে হব গোব্রাহ্মণ সেবা।
তোমা দরশনে পূজা পাব সর্ব্ব দেবা॥
তোমা দরশনে হব বৈষ্ণবের সঙ্গ।
তোমা দরশনে হব দুর্বাসনা ভঙ্গ॥
তোমা দরশনে লোক হব শুদ্ধমতি।
তোমা দরশনে লোক কৃষ্ণে হব রতি॥
তোমা দবশনে লোক নামে হব আশা।
তোমা দবশনে হব ভকতি-বিলাসা॥
তোমা দরশনে হব বৈষ্ণব-স্বভাব।
তোমা দরশনে লোক সাত্ত্বিক ভাব॥
তোমা দরশনে কৃষ্ণকথায় তৎপর।
নিশি দিশি কহে শুনে তেজি গৃহ ঘর॥
পতিব্রতা বিরহিণী নাঞি জানে আন।
অনুক্ষণ কহএ স্বামীর বাখান॥
সপনে আন না ভজে না সেবে আর দেবা।
দেহ ইন্দ্রী মনে প্রাণে করে কৃষ্ণ-সেবা॥
সতত বাঞ্ছএ কৃষ্ণ-বৈষ্ণব-প্রসাদ।
তবে কার কার হব কৃষ্ণ-উন্মাদ।
তুমি প্রদক্ষিণ কৈলে সর্ব্ব লোক ভাগ্য।]
১২৭ খ [কৃতার্থ হইব সব জত জত অজ্ঞ॥
এত শুনি নিত্যানন্দ বিনয়ের ভারে।
অষ্টাঙ্গ দণ্ডবত করে বিশ্বম্ভরে॥

সংভ্রমে উঠিয়া গৌর করে দণ্ডবত।
ন্থহুঁ ন্থহু জিনিবারে করে শত শত॥
কার নাঞি প্রেমালিঙ্গ আরতি দুঁহার।
কি কাজে দুঁহা এত কে বুঝিতে পার॥
আখি ভিজিল অঙ্গ খিতি ডুবি গেল।
না জানে আবেশে কেহ কতক্ষণ ভেল॥
দুঁহার বিচ্ছেদে দুঁহু কান্দিয়া বিকল।
শ্রীবাস মালিনী ইহা বুঝিল সকল।
তাঁ সভার বিচ্ছেদে কান্দএ দুইজনে।
মরণ জীবন দুঁহে না করএ মনে॥
আছাড় গড়াগড়ি দুইজন কান্দে।
দুঁহার চরণ দুঁহে দুকরেতে ছাঁদে॥
দেখি বিশ্বম্ভর প্রভু নিত্যানন্দ রায়ে।
দুই প্রাণ রাখিবারে সচেতন পাএ॥
শ্রীবাস মালিনী দুঁহে করি পুরস্কার।
নিত্যানন্দ পার হইলা গৌর বয়ে ঘার॥
এ খেদ মহেশ বিধি কহিবারে নাবে॥
জে জে স্থানে রহিয়াছিলা নিত্যানন্দ রায়ে।
সেই সেই রহি মন্দিরকে জাএ॥
লোক অনুরাগ জত [১২৮ ক] অকথ্য কথন।
পাছু গোড়াইয়া জাএ কত শত জন।
অনেক জতনে সভা বিদায় দিয়া।
বিপথে চোর হেন জাএ পালাইয়া॥
দিবস রজনী চলি পাইল গিয়া ঘরে।
ত্বরাএ দেখিল গিয়া মা বাপের তরে।
মৃত জীবন জেন পাই পরাণ।
নিত্যানন্দ কোলে করি বাপ মাএ আনি।
নিরঞ্জন কৈল সব অঙ্গ খানি॥
চরণ পাখালি ভৃত্য মোছে গামোছাএ।
সুগন্ধী বিষ্ণু তৈল দীল প্রভুর গাএ॥
উষ্ণ গঙ্গোদকে প্রভু স্নান করাইয়া।
দিব্য কাচা ধুতী প্রভুবরে পরাইয়া॥
আসনে বসিয়া প্রভু করে নিত্য ধর্ম্ম।
পূজএ গৌরাঙ্গ দেব পরমার্থ ধর্ম্ম॥
নানা উপচারে গৌরে করি নিবেদন।
আঁচমন মুখশুদ্ধি পদ সংবাহন॥
ব্রাহ্মণ কুমার কহে হইল রন্ধন।
আসিয়া মন্দিরে কর কৃষ্ণ নিবেদন॥
ভোজন মন্দিরে গিয়া বসিয়া আসনে।
নানা উপচারে অন্ন করি নিবেদনে॥
আঁচমন মুখশুদ্ধি পদ সংবাহনে॥
অন্ন ব্যঞ্জন পীঠা খিরী পুয়া জত।
করএ ভোজন ঘরে মাএর অভিমত॥
আচমন করি প্রভু শ্রীঅঙ্গ পাখালে।]
১২৮ খ
[সেবক ঢালএ অঙ্গে উষ্ণ গন্ধ জলে॥
কাচা ধুতী পরি প্রভু বসিয়া শয্যাএ।
কর্পূর তাম্বুল খাএ নফরে জোগাএ॥
নিদ্রা জাএ নিত্যানন্দ শয়ন মন্দিরে।
গ্রামিন্থ লোক জত আইল দেখিবারে॥
প্রভুর জোগ্য দ্রব্য সভে ভেঠ দিয়া।
দণ্ডবত করি সবে ডাঁণ্ডাইল গিয়া।
আশীর্ব্বাদ করি সভা সম্মুখে বসাএ।
দিব্য চন্দন মালা গঙ্গাজল তায়ে॥
গঙ্গাজল মহাপ্রসাদে করি দণ্ডবত।
আনন্দে বাঁটিয়া লই পুরে অভিমত॥
তথাকর বার্ত্ত কথা কহিয়া তোষিল।
শুনিয়া সকল লোক আনন্দিত হৈল॥
সন্দেষ গুবাক পাই করিয়া বিদাএ।
আনন্দিত হইয়া সবে মন্দীরে জাএ॥
মন্দিরে কইয়া সবে হই আনন্দিত।
পরম আনন্দে কহে নিতাই চরিত॥

মোসভার বড় ভাগ্য হৈল উপনীত।
অনেক জন্মের ভাগ্যে মোর গ্রামে জন্ম।
নিত্ত নিত্ত বাঁচিব সব ধর্ম্ম কর্ম্ম॥
এতবলি সব লোক হৈল আনন্দিত।
নিত্যানন্দ হরি নিল সভাকার চিত॥
এনরূপ ক্রীড়া করে নিত্যানন্দ রায়ে।]
১২৯ ক [নানা লই গুরু দেখিবারে জাএ।
গুরু বিগুমানে প্রভু গিয়া ধর্ম্ম সেতু।
গুরু নমস্করে প্রভু ধর্ম্ম রক্ষা হেতু॥
সংভ্রমে উঠিয়া গুরু নমস্কার কোলে।
নহে নহে উচিত নিত্যানন্দ বোলে॥
গুরু কহে প্রভু তুমি সভার ঠাকুর।
তোমা বিগুমানে মুঞি কি ছাব কুকুর॥
দেখিলুঁ তোমার শির গগন শেখরে।
অবিকল নিরমল যেন সুধাকর॥
দেখিলুঁ তোমার তনু অতি মনোহর।
হাল মুষল করে পরি নীল বাস।
মোরে নমস্কার কর হৈল মুঁ হতাস॥
এত শুনি নিত্যানন্দ কহে গুরুবর।
কেহ জেন নাঞি শুনে এসব উত্তর॥
বস্ত্র রত্ন দিয়া গুরু প্রদক্ষিণ করি।
মন্দিরে চলিলা প্রভু গুরু মন হরি॥
মন্দিরে আসি নিশি করিয়া ভোজন।
শয্যাএ আসিয়া প্রভু করিল শয়ন॥
তাম্বুল জোগাএ আসি প্রিয় ভৃত্য জন।
তাম্বুল খাইয়া নিত্যানন্দ নিদ্রা জাএ।
পরম আনন্দে রাম রাতি পোয়াএ॥
প্রাতঃক্রিয়া করি প্রভু আহ্নিক আচরে।
পড়িবারে জাএ প্রভু গুরু বরাবরে॥]

১২৯ খ [সংভ্রমে উঠিয়া গুরু আলিঙ্গন করে॥
অধিক ভকতি গুরু করিবারে চাএ।
গুরুবর কর তুলী দিলেন মাথাএ॥

কি দেখিলে কিনা দেখি কর এন মন।
তোমাকে কহি আমি নিষেধ বচন॥
এত শুনি গুরু শিষ্যে বসিয়া আসনে।
হাসিয়া জিজ্ঞাসে সূত্র ষড দরশনে॥
জিজ্ঞাসিবা মাত্রে প্রভু কহিল সকল।
শির চালি মনে করে প্রভুবর বল॥
সর্ব্বশক্তি আছে যার অভয চরণে।
সেবা কি কহিতে নারে দুরুহ বচনে॥
কর জোড়ি কহে চক্রবর্ত্তী গঙ্গাহরি।
তোমা বিগুমানে আমি কি কহিতে পারি॥
সর্বজ্ঞের সর্ব্বজ্ঞ তোমি মহা শক্তিধর।
উত পতি প্রলয় তোমি সভার ঈশ্বর॥
প্রভু কহে মনে তোমি না কর ত্রবাস;
তোমাস্থানে পড়িবত আমি তিন মাস॥
এতশুনি গঙ্গাহরি হরষিত মন।
কি পড়িবে পড়াইব কর অধ্যয়ন॥
তিন মাস অধ্যযন করি গুরু স্থানে।
মহা অধ্যাপক সর্বশাস্ত্র বাখানে॥
বিগুমানে দেবগুরু কহিতে না জানে।
মন্দী ] ১৩০ ক [রে বসিয়া প্রভু আছে স্থির মনে।
হেন বেলা আসি মিলে এক তপোধনে॥
দণ্ড কুমণ্ডলু করে অরুণ বসন।
উদয করিল জেন জ্যৈষ্ঠের তপন॥
মা বাপেরে কহে প্রভু কমল-লোচন।
দণ্ডবত করি কর এ পাপ মোচন॥
এত শুনি পদ্মাবতী পণ্ডিত মুকুন্দ।
দণ্ডবত করিয়া বন্দএ পদদ্বন্দ॥
বিষ্ণু মন্দিরে বসি পাখালী চরণ।
করজোড়ে কহে দ্বিজ ভিক্ষার কারণ॥
এত শুনি ন্যাসীবর কহে সারধার।
অন্ন না খাই আমি করি ফলাহার॥

ফলাহারের জত দ্রব্য কদলক শশা।
পানিফল পাকা ফুটী দুগ্ধ চিনী রসা॥
নানা উপচার লৈয়া থোএ দেবঘরে।
দেখি হরষিত বড় হৈলা ন্যাসীবরে॥
নানা দ্রব্য দিয়া তারে স্নান দান করি।
মধ্যাহ্ন করিয়া ভোজন আচরি॥
পুনরপি ন্যাসী স্থানে আসি দ্বিজবর।
সংভ্রমে বসিলা গিয়া পীড়ার উপর॥
পণ্ডিত দেখিয়া যতী হরষিত হৈয়া।
বিষ্ণু নিবেদিত দ্রব্য সমুখে ত লইয়া॥
পরম আনন্দে যতী করে ফলাহার।
পণ্ডিত কহএ প্রভু কি আনিব আর॥]

১৩০ খ [নানাকার করি যতী করে আঁচমন।
হেনবেলা আইলা তথা পদ্মার নন্দন॥
নিত্যানন্দ দেখি যতী আনন্দে বিহ্বল।
পুলকে আকুল যতী আখির বহে জল॥
একজন ডাকি নিল পণ্ডিতের তরে।
পণ্ডিত না দেখি যতী পাই অপসরে॥
যতী কহে মোর নাম আনন্দ স্বরূপ।
দেখিয়া আকুল হইলুঁ তোমার শ্রীরূপ॥
তুমি নারায়ণ রূপ লও মোর মন।
তোমার ত স্থানে মুঞি মাগো একধন॥
প্রদক্ষিণ করিমুঁ মোর মনে আছে।
হীন দীন জন তোরে এই ধন জাচে॥
শুনি আনন্দে ফুলে নিত্যানন্দ রাএ।
হেন বুঝি গৌরচন্দ্র হৈলা সহাএ॥
জা লাগি না হএ নিদ্রা নিরন্তর জাগী।
গৌরাঙ্গচন্দ্রের পাএ নিরবধি মাগী॥
আজি প্রভু মনোরথ পুরিল আমার।
বড় ভাগ্যে দরশন পাইলু তোমার॥
আজি কার্য্য সিদ্ধ মোর কৈল গৌরবর।
তোমার বদনে স্ফুরে এসব উত্তর॥
স্থির হই রহ সব কহিব রজনী।
এখন কহিতে কেহ সব শুনে জানি॥
নিত্যানন্দ পুথী লই জাএ পড়িবারে।
দেখি গুরু কোলে করি বসায়ল তাঁরে॥
নানা শাস্ত্রের জিজ্ঞাসা করএ গঙ্গাহরি।
এক কহিতে কত শত মুখে ফুরি॥
বিদায় করিয়া প্রভু মন্দিরকে জাএ।
আনন্দে হাসিয়া প্রভু যতি-মুখ চাএ॥]

১৩১ ক [প্রভুর আনন্দ হাসি দেখি যতিবরে।
মৃতদেহে যেন আসি জীব সঞ্চরে॥
ঠারে ঠোরে কথা হইল নিশাভাগে বসি।
করিব সকল যুক্তি দুইজনে আসি॥
রন্ধন হইল নিশি করিয়া ভোজন।
জার জেই ঘরে সবে করিল শয়ন॥
বাপের প্রধান পুত্র আমি সর্ব্ব জ্যেষ্ঠ।
মা বাপের প্রাণ আমি সর্ব্বকার্য্যে শ্রেষ্ঠ॥
চলিবেত কোন দিগে দৃঢ় করি বল।
এইক্ষণে যাত্রা করি তুমি আগে চল॥
এত শুনি যতিবর সোঁয়রি জগন্নাথে।
প্রভু প্রদক্ষিণ চলে দক্ষিণ পথে॥
স্বভাবে যতীর বটে প্রখর গমন।
চোর যেন জাএ চুরি করি পরধন॥
তার পাছে পাছে প্রভু বেগে চলি জাএ।
ধন লাগি যেন ধনী চোর পাছে ধাএ॥
প্রভু শক্তি ধরে যতী জাএ প্রভু পাসে।
অনুরাগে জাএ নাই আলিব আবাসে॥
মন-গমনে প্রভু জতি লই জাএ।
এক এক দণ্ডে কত শত কোশ পাএ॥
এইরূপে চলি চলি জাএ প্রভুবর।
নিশি পরভাতে শুন পণ্ডিত উত্তর॥]

১৩১ খ [পুত্র নাহি দেখি পদ্মা ব্যাকুল মতি।
আরে বিষ্ণুমণ্ডপে না দেখএ জতি॥

হাহা নিত্যানন্দ বলি কান্দে উভরাএ।
পড়িয়া ভূমিতে ধরি প্রভুবর পাএ ॥
পদ্মার ক্রন্দনে কান্দে পণ্ডিত মুকুন্দ।
রূপের সাগর কোথা গেলা নিত্যানন্দ ॥
দাস দাসী পরিজন কান্দে উভরায়।
শুনিঞা ক্রন্দন যজমান কুল ধায় ॥
রূপগুণ বিলাইতে বাড়ে দুঃখ শোক।
ডুবল খলপপুর কহে সর্ব্বলোক ॥
কেহ কেহ কহে শুন ক্রন্দন সম্বরি।
জথা জাএ প্রভু তথা আনিব ধরি ॥
এসব কহিয়া লোক দশদিগে ধাএ।
মন্ত্রণা করিয়া কেহ পণ্ডিতে বুঝাএ।
অতি অনুরাগে চলি জাএ দুই জন।
কোথা কোন জন নাহি পাএ দরশন ॥
এমন গমনে গিয়া দেখে জগন্নাথ।
সুভদ্রা শুভ সুদর্শন বলভদ্র সাত ॥
গরুড়ের পাছে গিয়া করে দণ্ডবত।
প্রেমে আকুল করে স্তব শত শত ॥
তুমি জগন্নাথ প্রভু আমি ] ১৩২ ক [ত অনাথ।
সভারে করহ কোলে প্রসারি দুহাথ ॥
মুঞি অনাথেরে প্রভু কর দৃকপাত।
অট্টঅট্ট হাসে প্রভু হাসে জগন্নাথ ॥
বলভদ্র মোর জ্যেষ্ঠ শ্রেষ্ঠ সর্ব্বক্ষণ।
উনি কহি দিব দৃকপাতের লক্ষণ ॥
এতেক শুনিঞা বল খলখল হাস।
প্রবেশি তাঁহার অঙ্গে করএ বিলাস ॥
জগন্নাথে নমস্করি প্রদক্ষিণে জাএ।
ওথা গৌরচন্দ্র লই শুনহ উপায় ॥
অদ্বৈত সৎসঙ্গে বিশ্বরূপের সন্ন্যাস।
এত শুনি মিশ্রবর হইল হতাস ॥

সেই শোকানলে গঙ্গাজলে মিশ্ররাএ।
নিত্য শরীরে কৃষ্ণ লোকে চলি জাএ ॥
নানাবিধি কর্ম্ম ধর্ম্ম করি বিশ্বম্ভর।
সঙ্কীর্ত্তন যজ্ঞ কইল দানসাগর ॥
দেখিবত পিতৃভূমি জাগএ অন্তর ॥
অবশ্য দেখিমু গিয়া শ্রীহট্ট নগর ॥
কালি প্রভাতে জামু গঙ্গাস্নান করি।
মাএর আদেশ লইমু নিজ শিরে ধরি ॥
ইষ্ট কুটুম্ব জত আ... শত শত।
সভা সম্ভাষিয়া তার পূরেঁা অভিমত ॥ ]
১৩২ খ [প্রাচ্য ভূমি করি তারে বলে সর্ব্বজন।
সে ভূমি করিমু ধন্য শুধি সর্ব্বমন ॥
কৃষ্ণসংকীর্ত্তন তথা হব ঘরে ঘরে।
নাম গুণ ভাব দিমুঁ সভার অন্তরে ॥
গাইতে ঘুষিতে পরভাত হৈল নিশি।
প্রাতঃক্রিয়া করি গঙ্গাস্নান করি আসি ॥
শচীরে কহএ প্রভু কমল-লোচন।
পিতৃভূমি দেখি যদি তোমার রোচন ॥
এত শুনি শচী দেবি করে হাহাকার।
হাপুতির পুত্র তুমি আখির তার ॥
মহাশোকানলে মোর দগধে পরান।
আরে কর্ণে প্রবেশল কুলিশ আখ্যান ॥
নিশ্চএ মরিব আমি তোমার এ শোকে।
তোমার দুর্যশ কব নদীয়ার লোকে ॥
কথাহ না চলিবে বাপু স্থির কর মন।
তখন চলিহ হৈলে আমার মরণ ॥
সহজেতে প্রাচ্যভূমি আচার রহিত।
ব্যাঘ্র ভল্লুক গণ্ডা মহিষের ভিত ॥
মহা মহা নদনদী তরঙ্গ বিকট।
নৌকা গমন জলে অনেক শঙ্কট ॥
তঁহি মহা জ ] ১৩৩ ক [ লচর বহুতর বুলে।

গো মহিষ গণ্ডা পাইলে ততখন গিলে ॥
চারি পাঁচ ছয় কোশ গভীর পাথার।
তরঙ্গে পড়িলে নৌকা নাহিক নিস্তার ॥
এতেক দুর্গম ভূমি চলি জাবে তুমি।
চিন্তিতে গুণিতে কেনো মতে জীব আমি ॥
দুষ্ট দৈত্য খণ্ট তাএ ডাকাইতের ভয়।
এতেক দুর্ঘটে জাবে সমুচিত নয় ॥
জতদিন জন্মিয়াছ নদীয়া নগরে।
ততদিন ধন ধান্যে পূর্ণ পুরি ঘরে ॥
কিসের আভাব মোরা কিসে লাগি জাবে।
সেদেশেরে গেলে বাপু কোন ধন পাবে ॥
রূপগুণ কুলশীল ধন পরচুর।
প্রতিষ্ঠা মহিমা তোমার বাপ ঠাকুর ॥
সব পরিহরি গেলা নারায়ণ পাশ।
আপনার সুখে সব করহ বিলাস ॥
এত শুনি সুধাভাষে কহে গৌর চান্দে।
শ্রবণেতে শচী দেবী মন প্রাণ বান্দে ॥
তোর আশীর্ব্বাদে মাগ কোথা নাহি ভয়।
তথা হইতে আসি তোমা দেখিমু নিশ্চয় ॥ ]
১৩৩ খ [ এত কহি শচী দেবীর চুরি কৈল মন
শচী কহে রঙ্গে পুত্র করহ গমন ॥
গণক আনিয়া যাত্রার দিবস করি।
জে জে লোক সঙ্গে জাবে তাহাকে আহরি ॥
প্রথমে দেখিল গৌর পণ্ডিত শ্রীবাস।
শিবাই বটেন মিশ্রবর নিজ দাস ॥
চারি পাঁচ জন মোর সেবক মর্ম্ম।
করিতে জানএ তারা নানাবিধি কর্ম্ম ॥
তিন চারি জন লইব পড়ুয়াত সঙ্গে।
নানা শাস্ত্র বিচার সে করিবেক রঙ্গে ॥
কৃষ্ণপূজা দ্রব্য অর্থে বড় একজন।
পাকক্রিয়া করিবারে এ মর্ম্ম ব্রাহ্মণ ॥
এই সব লোক জাবেক সঙ্গে আমার।
খরচ বসন দ্রব্য পরিছদ আর ॥
মুখের বচনে জত সব দ্রব্য হৈল।
ফলাহার রন্ধনের সব দ্রব্য দিল ॥
ভার বোঝা বান্ধিলেক জত সহচর।
ঝালি শয্যা বান্ধিলেক জতেক নফর ॥
শুভযাত্রা করিয়া চলে শচীর নন্দন।
বারকোনা ঘাটে গিয়া দিল দরশন ॥
কাণ্ডারি নাবিক ] ১৩৪ ক [ আসি নৌকা জোগাএ।
ভার বোঝা লই সভে রহে গিয়া নাএ ॥
ধর্ম্ম সনাতন প্রভু সর্ব্ব-ধর্ম্ম-জান।
নৌকা চাপএ মাএ করিয়া প্রণাম ॥
দশ বিশ ডাঁড় রহে কাঁডারি সুধীর।
এক ঠেলে পাএ গিয়া গঙ্গার ও তীর ॥
আনন্দে চলিয়া জাএ গৌর মহাবলী।
দেখিয়া আকুল শচী শোকের পুটলি ॥
মুর্চ্ছিত হইয়া শচী ধরণী লোটাএ।
দাসী আলগছে শচী ঘরে লই জাএ ॥
বস্ত্র নাহি পরে শচী অন্ন নাহি খায়।
পুত্র শোকে দিসি নিশী কান্দিয়া পোয়ায় ॥
শোকসিন্ধু ডুবি শচী রহিলেন ঘরে।
ওথা গৌরচন্দ্র লইয়া শুনহ উত্তরে ॥
গৌর সিংহ চলি জায় সিংহ অবতারে।
ভার বোঝা লই ভৃত্য গোড়াইতে নারে ॥
স্থানে স্থানে রহে গৌর ক্রমে ক্রমে চলে।
নদনদী পার হৈল নিজ বাহুবলে ॥
ক্রমে সে চলিয়া পাএ শ্রীহট্ট নগরে।
জিজ্ঞাসি রহএ গিয়া নিজবন্ধু ঘরে ॥
মহাশব্দ ঘোষণা নগরেতে হইল। ]
১৩৪ খ [ মিশ্র পুরন্দর পুত্র নিমাঞি আইল ॥

সর্ব্বলোক জন ধাএ বাস নাহি পরে।
পুলকে আকুল সভে আখি-জল ঝরে ॥
খঞ্জ বধির অন্ধ সব জাইতে চায়।
আখি না দেখএ পর কর ধরি জায় ॥
আনন্দে মেলিলা সভে গৌরবর স্থানে।
জে দেখল সে সব হয়ল গেয়ানে ॥
ক্রমে সে চেতন পাই দেখে গৌর-মুখ।
পুলকে আকুল প্রেমজলে ভিজে বুক ॥
প্রেম বন্ধুজন গৌর ঘরেতে বসাএ।
বাহির হইয়া সভা দিলেন বিদায় ॥
মহানারায়ণ তৈল দিয়া গৌর অঙ্গে।
স্নান করে উষ্ণোদকে কর্পূর সঙ্গে ॥
শ্রী অঙ্গের জল মুছি পরিয়া বসনে।
তিলক করএ প্রভু বসিয়া আসনে।
করি আচমন করে সন্ধ্যা বন্দন।
নানা উপচারে পুজে শ্রীনন্দনন্দনে ॥
শ্রী অঙ্গের ভাব দেখি জত বন্ধুলোক।
কৃষ্ণ বুদ্ধি করি পাসরএ দুঃখ শোক ॥
জপজাপ্য সমাপি করএ নমস্কার।
বন্ধুজনে দেই নৈবেদ্য উপচার ॥
ব্রাহ্মণকুমার ক ] ১৩৫ ক [ হে হইল রন্ধন।
মন্দিরে আসিয়া কর কৃষ্ণে নিবেদন ॥
মন্দিরে ত গিয়া প্রভু বসিয়া আসনে।
ইষ্ট মন্ত্রে কৃষ্ণেরে কৈল নিবেদনে ॥
নানা উপচার কৃষ্ণে করাই ভোজন।
আঁচমন মুখশুদ্ধি পদসংবাহন ॥
কৃষ্ণ নিবেদিত অন্ন করিয়া ভোজন।
উলটি ভাবরে প্রভু করে আঁচমন ॥
শ্রীঅঙ্গ পাখালি প্রভু পরিয়া বসন।
শয্যাএ বসিয়া করে শ্রীমুখ বাসন ॥
শয়ন করিল প্রভু শচীর নন্দন।
উত্তম সেবক করে পদসংবাহন ॥
ক্ষণেক যোগনিদ্রাএ রহি প্রভুবর।
লোক-অনুরাগে প্রভু উঠিলা সত্বর ॥
পিঁড়ায় বসিয়া মেলি ভাগবত পোথা
সভারে কহএ প্রভু শ্রীকৃষ্ণের কথা ॥
মহামহা অধ্যাপক শ্রীহট্ট নগরে।
প্রভু বিদ্যমানে কার না ফুরে উত্তরে ॥
জত জত ব্যাখ্যা করে শচীর নন্দন।
কবে কেহ নাই শুনে একটি বচন ॥
বেদান্তিক মৈমাংসিক কুতার্কিক জত।
বুঝিতে না পারে কেহ গৌর অভিমত ॥ ]
১৩৫ খ [ কেহ সুরগুরু কেহ কহে ভাস্কর।
কেহ কহে সদাশিব মহাশক্তিধর ॥
কেহ কহে অনন্ত নারায়ণ পরাৎপর।
কেহ কহে ভগবান গোকুল ঈশ্বর ॥
কেহ কহে ভগবান রসময় হরি।
মিশ্র পুরন্দর নন্দ শচী ব্রজেশ্বরী ॥
সভার হৃদএ হৈল এই সব জাত।
শ্রীহট্ট নগরে হৈল শুভদৃকৃপাত ॥
রাতিদিনে সর্ব্বলোক আন নাহি জাগ।
বিশ্বম্ভর রূপগুণে গাঢ় অনুরাগ ॥
কীর্ত্তনে প্রভুর নাট সাদ দেখিবারে।
কাহার পঞ্চাসে ইহা কহিবারে পারে ॥
পরম সুজান জানি সভার অন্তর।
হরিশব্দ শুনি তাহে দিলেন ভর ॥
প্রেম-উন্মাদে উঠানে দেএ লাঁফ।
প্রেম পুলক সেদ অজ সব কাঁপ ॥
একলাঁফে উঠে গিয়া প্রধান মন্দিরে।
আর লাঁফে উলে প্রভু উঠান উপরে ॥
তারা হেন ছুটে কেহ গোড়াইতে নারে।
এক আক্ষিজল বহে শত শত ধারে ॥

প্রভুবর নাটে] ১৩৬ ক [নাচে বঙ্গবাসি লোক।
আবেশে বিবশ পাসরিল দুঃখ শোক ॥
মহা অধ্যাপক নাচে ন্যাসী ব্রহ্মচারী।
হিন্দু তুড়ুক নাচে কুলবতী নারী ॥
আবাল বৃদ্ধ নাচে বুক নাহি বান্ধে।
গৌরমুখ দেখি শুনি সর্ব্বলোক কান্দে ॥
আক্ষি মুখ নাসিকাএ বহে প্রেমজলে ॥
শ্রাবণের মেঘ যেন বর্ষে বাদলে ॥
এত বুঝি গৌরচন্দ্র চারিদিগ চাএ।
রক্ষার্থেত দিলুঁ বাড় বাড়ে ফুটি খাএ ॥
আক্ষির নিমিষে গৌর সকল সম্বরে।
লাঁফ দিয়া উঠে প্রভু পিঁড়ার উপরে ॥
ভৃঙ্গারের জলে প্রভু পাখালে বদন।
নাট তেজি সভে আসি প্রভুর বন্দন ॥
ভূমি পড়ি প্রভুরে করএ দণ্ডবত।
দন্তে তৃণে দণ্ডবত করে শতশত ॥
প্রভু কহে একমাস আসিয়াছি এথা।
মাএর হৃদএ দুঃখ নিত্ত বাড়ে তথা ॥
বিদায় করিল কালি চলিব তথারে।
সভাসত ববে নাহি পাসরিবে মোরে ॥
এবমস্তু করিয়া ডাকএ সর্ব্বজন।
কোন জন্মে তোমারে না হয় পাসরণ ॥ ]
১৩৬ খ [কালি আসিয়া তোমা নিবেদন করি
দুদিন দেখিব তোমা আখি মন ভরি ॥
দণ্ডবত করি সভে ঘরে চলি জাএ।
গ্রাম চত্বরে গিয়া ক্ষণেক রহএ ॥
কালি উষঃকালে আসি বসি এই স্থানে।
আদর অনুরাগে করি অনুমানে ॥
জারা জেই বলে তাহা করি একস্থানে।
সভে মেলি চলি জাব গৌর বিদ্যমানে ॥
এত বলি চলি জাএ নিজনিজ ঘরে।
বিশ্বম্ভর কথা কহে সব পরিবারে ॥
ভোজন করিয়া সবে শুতি নিদ্রা জায়।
বলিতে করিতে আসি রজনি পোহায় ॥
সবে মেলি আসিয়াত বসিয়া চত্বরে।
জার জত দব্য জাত লেখা জোখা করে ॥
সভে মেলি জাএ চলি গৌর বিদ্যমান।
আরতি আদরে করে দণ্ড পরণাম ॥
আমা সবা দেখি গৌর দিবসেক রবে।
আজি কালি বই যাত্রা করি চলি জাবে ॥
এতেক শুনিঞাঁ গৌর অনুমতি দিল।
সভার মস্তক আকাশেতে পরশিল ॥
বিদায় করিয়া] ১৩৭ ক [গিয়া বসিএক স্থানে
কিবা দ্রব্য জাত দিব কর অনুমানে ॥
রঙ্ক দুখী নহি কেহ সভে ধনবান।
উঁহাকে ত দিতে পারি গৃহ ধন প্রাণ ॥
নানা দিব্য বাস আনে পরিছদ জত।
নানাধন রত্ন আনি পূরে অভিমত ॥
বান্ধি রুন্ধি জত দ্রব্য থোই একঘরে।
স্নান দেবার্চ্চন সভে ভোজন আচরে।
গুবাক চন্দন মাল্য লই উপাচারে।
সবে গৌর স্থানে দিয়া নমস্কার করে ॥
হরি শব্দ করি সভে উঠিয়া ডাঁড়াএ।
শুভ দৃকপাত গৌর করিল সভাএ ॥
ভাগবত-কথা কহে শচীর নন্দন।
আকুল আবেশে সভে করএ ক্রন্দন ॥
দ্বিতীয় প্রহর রাত্রি বিদায় সভারে।
শয়ন করিব গিয়া প্রবেশ মন্দিরে ॥
গঙ্গাজল তুলসী করিয়া আঁচমন।
গুবাক ভক্ষণে প্রভু করিল শয়নে ॥
কতক্ষণ নিদ্রা গিয়া উঠি উষঃকালে।
প্রাতঃক্রিয়া করি স্নান করিল সকালে ॥

স্নান তরপণ করি করে সন্ধ্যাবিধি।
শ্রীকৃষ্ণ-অর্চন জপে মনোরথ সিধি ॥ ]
১৩৭ খ [ নানাবিধি নৈবেদ্য করি নিবেদন।
আঁচমন মুখশুদ্ধি পদসংবাহন ॥
বিশ্বকসেনে পূজিয়াত দণ্ডবত করে।
পাদোদক লই প্রভু ধরিলেন শিরে ॥
পরম আনন্দে প্রভু স্তব পাঠ করে।
নিবেদন দ্রব্য বাঁটি দিলেন সভারে ॥
পিঁড়াএ বসিল প্রভু ভোটের উপরে।
আসিয়াত সর্ব্বলোক দণ্ডবত করে ॥
সভা আশীর্ব্বাদ করি বসি নাম লয়।
ক্ষণেক বিলম্বে গৌর সভাসতে কয় ॥
শুভযাত্রা করি আমি চলিব প্রভাতে।
পাঁচ সাত লোক জন দিবে মোর সাতে ॥
এত শুনি পুরলোক কান্দে উচ্চস্বরে।
তুমি যাত্রা করি জাবে কে রহিব ঘরে ॥
সভার জীবন তুমি মোরা সভে জানি।
জীবন চলিলে দেহ মৃত করি মানি ॥
মৃত তনু পড়ি রহে না পরশে কেহ।
মহাপ্রেম পুত্র মুখে অগ্নি দেই সেহ ॥
মাতা পিতা বন্ধু জনে লাগএ ঝকড়া।
প্রিয়তমা রা ১৩৮ ক [ মা কহে ঘুচাও মড়া।
ইহা শুনি গৌর কয়ে শুন সর্ব্বজন।
কৃষ্ণ বৈষ্ণবের প্রেম নহেত এমন ॥
ভক্তি মাতা ভগবতী পুত্র নাহি ছাড়ে।
ভক্তি দেখি ভক্ত কৃষ্ণের প্রেমাধিক বাড়ে ॥
ভক্ত কৃষ্ণ না ছাড়এ কবে ভক্ত জন।
অন্যোন্য বলএ মোর সর্ব্বক্ষণ ॥
কৃষ্ণ কহে অহে অর্জ্জুন কর বিশ্বাস।
আমার ভক্তের কব নাহিক বিনাশ ॥

এত শুনি সর্ব্বলোক উল্লাস অন্তরে।
বাস পরিছদ ধন জাএ আনিবারে ॥
সত্বরে আনিয়া সবে প্রভু বিদ্যমান।
জতজত দ্রব্য ধন প্রভুরে দেখান ॥
জার জেবা দ্রব্য ধন দেএ প্রভুস্থানে।
কি দিল কি দিল প্রভুর নহে যোগ্যমানে ॥
রাজ-যোগ্য বস্ত্র পরিচ্ছদ বহুমূল্য।
নানা বিধি রত্ন ধন প্রভুবর তুল্য ॥
আসিয়াত বিপ্র বড় কর্হে প্রভুবরে।
রন্ধন হৈল আইস রন্ধন মন্দিরে ॥
মন্দিরে আসিয়া প্রভু বসিয়া আসনে ।]
১৩৮ খ [নানা উপাচার করে কৃষ্ণে নিবেদনে
ভোজন করাই প্রভু শ্রীনন্দনন্দনে।
আচমন মুখশুদ্ধি পদসংবাহনে ॥
কৃষ্ণে নিবেদিত অন্ন করিয়া ভোজন।
উলটি ডাবরে প্রভু করে আচমন ॥
কৃষ্ণে নিবেদিত অন্ন করিয়া ভোজন।
অঙ্গ পাখালিয়া পরে দিব্য বসন ॥
তাম্বুল খাই নিদ্রা জাএ প্রভুবরে।
দেখিয়াত সর্ব্বলোক চলি জাএ ঘরে ॥
প্রভু-রূপ গুণ সব করএ বাখান।
নিশি দিসি মোর মুখে না ভাএত আন ॥
ত্বরাএ চলিয়া ঘরে সবে অন্ন খাএ।
আচমন মুখশুদ্ধি সভে করি জাএ ॥
পিঁড়ার উপরে গিয়া দেখে প্রভুবর।
নয়ানে লাগএ যেন অমিয়া-সাগর ॥
সভারে ডাকিয়া প্রভু আনে নিজস্থানে।
মাল্য চন্দন দিল সকর্পূর পানে ॥
ভাগবত-কথা কহি রঙ্গে সর্ব্বজনে।
চলি জাহ ঘর আজ্ঞ প্রত্যুষ বিহানে ॥

প্রভু নমস্করি সর্ব্বলোক ঘর জাএ।
আচমন মুখশুদ্ধি শুতি নি] ১৩৯ ক [দ্রা জাএ
ব্রাহ্ম মুহূর্ত্তে উঠি শচীর নন্দন।
প্রাতঃক্রিয়া স্নান করি করে তরপণ॥
পরিয়াত কাচা ধুতী আসিয়া মন্দিরে।
আসনে বসিয়া শ্রীকৃষ্ণপূজা করে॥
জপজাপ্য করিয়া করএ নমস্কারে।
পিঁড়াএ আসিয়াঁ বসে ভোটের উপরে॥
ভার বোঝা বান্ধ আদেশিল লোকজনে।
ত্বরাএ বান্ধএ সবে প্রভুর বচনে॥
জত জত বোঝা ভার বাহিরেত থুইয়া।
বোঝা-ভারি সভাকারে ডাকি আনে গিয়া॥
গৌর-অনুরাগে আস্তে জত জত লোক।
নয়ানে গলএ নীর এ বিচ্ছেদ শোক॥
শ্রীমাধব শ্রীমাধব স্মরণ করিয়া।
পিঁড়া হইতে উলি প্রভু উঠানেতে গিয়া॥
সর্ব্বলোক জনে প্রভু বোলাইয়া হরি।
মন্দিরে চলিলা গৌর শুভযাত্রা করি॥
লোক-অনুরাগে প্রভু ধীরে ধীরে জায়।
গ্রামের বাহির হইয়া লোকেরে বুঝায়॥
সংখ্যা করি কৃষ্ণ বলি গাবে গুণ কর্ম্ম।
কলিযুগে আরে বাপ নাহি আর ধর্ম্ম॥]

১৩৯ খ [না রহি তোমার বাক্যে ক্ষেম এই দোষ।
তোমা গোড়াইয়া জামুঁ মোরা পাঁচ কোশ॥
সিংহপরাক্রমে গৌরসিংহ চলি জায়।
ধাই ধাই সর্ব্ব লোক লাগ নাহি পায়॥
চলি জাএ প্রভুবর অতি পরচণ্ডে।
ছয় কোশ পাইল প্রভু চলি তিন দণ্ডে॥
প্রভু কহে চল জাহ শ্রীহট্ট নগরে।
জখন তখন স্মৃতি করিহ আমারে॥
লোটাই লোটাই ভূমি কান্দে সর্ব্বজনে।
তোমা না দেখিয়া প্রভু জীমুঁ কেন মনে॥
প্রভু কহে শুন অহে জত সর্ব্বলোক।
বৎসরে বৎসরে আসি খণ্ডাইব শোক॥
সর্ব্বলোকের মনগণ বান্ধি থুইল ঘরে।
গৌর নমস্করি লোক চলিল সত্বরে॥
দশবিশ লোক দিল প্রভুবর সঙ্গে।
গৌর সাত চলি জাএ পরানন্দ রঙ্গে॥
একস্থানে রহি সর্ব্বলোকেরে খাওয়ায়।
নবদ্বীপ অনুরাগে পুন চলি জায়॥
দিনান্তে করিয়া বাসা রন্ধন ভোজন।
পুনরপি প্রাতঃকালে করিল গমন॥
ক্রমে ক্রমে নদ নদী হই] ১৪০ ক [য়াত পারে।
চলিয়া উত্তরে গিয়া নদীয়া নগরে॥
গঙ্গারে নমস্করে গৌর বিবিধ বিধানে।
পার হই জাএ গৌর মাতৃ সন্নিধানে॥
বসিয়া কান্দেন ঘরে শচী ঠাকুরানী।
ধাই আসি কহে লোক আইলা গৌরমণি॥
এতশুনি শচী দেবী ত্বরাএ ধাইল।
কথো দূর গিয়া গৌরচন্দ্র দেখা পাইল॥
মৃত দেহে আসি যেন সঞ্চরিল জীব।
এ দুই নয়ানে গৌরচন্দ্র রূপ পীব॥
দাসদাসী জন জলাসন লই ধায়।
আসনে বসাই তাঁর পাখালএ পাএ॥
ভারবোঝা নানাদ্রব্য ধরিয়া ভাণ্ডারে।
সর্ব্বজন ধাএ নানা কার্য্য করিবারে॥
মর্দন করাই স্নান করে মহামতি।
শির অঙ্গের জল মুছি পরে কাচাধুতী॥
রন্ধন করএ শচী মহা অনুরাগে।
ছয় সাত স্থানে হাঁড়ী বসাইতে লাগে॥

পরম আনন্দে শচী রন্ধন করে।
ওথা বিশ্বম্ভর লই শুনহ উত্তরে॥
শ্রীকৃষ্ণের পূজা করি জপজাপ্য করে। ]
১৪০ খ [কৃষ্ণে নিবেদন কৈল নানা উপচারে॥
আচমন মুখশুদ্ধি পদ সংবাহন।
সভারে শীতল দিয়া আপনি ভক্ষণ॥
পিঁড়াএ বসিয়া প্রভু ভাগবত চায়।
রন্ধন হইল বড়ু ডাকিবারে জায়॥
আসনে বসিয়া কৃষ্ণে অন্ন নিবেদন।
কৃষ্ণে নিবেদিত অন্ন করিল ভক্ষণ॥
আচমন করি প্রভু পরিয়া বসন।
মুখ শুদ্ধি করি প্রভু করিল শয়ন॥
কতক্ষণ নিদ্রা গিয়া উঠিল ত্বরায়।
গুরু দেখিবারে গৌর চিন্তএ উপায়॥
হেনবেলা আসিয়া মেলিলা গঙ্গাদাস।
ত্বরাএ ধাইয়া জায় অট্টঅট্ট হাস॥
অভ্যুত্থান করি আনি বসাএ আসনে।
সেবক আনিয়া জল পাখালে চরণে॥
চন্দন মাল্য দিল কর্পূর তাম্বুল।
পড়ুয়াকে তাম্বুল দিল এ চন্দন ফুল॥
কর্পূর তাম্বুল জত সবে বসি খাএ।
বঙ্গের রহস্য জত ক্রমে ক্রমে কহে॥
বিবিধ বিধান দ্রব্য গঙ্গাদাসে দিয়া।
অনুব্রজি লাছে গিয়া বসিল আসিয়া॥
পরম আনন্দে চলি জাএ গঙ্গাদাস।
বঙ্গ রহস্য কহে চুড়ামণি দাস॥ ]

১৪১ ক ] পিঁড়াএ বসিলা আসি গৌর মহাশয়।
শচী দেবী কএ লক্ষ্মীপ্রিয়ার বিজয়॥
গহনগম্ভীর প্রভু কিছু নাহি ভাষে।
ক্ষণেক রহিয়া করে এ বাগবিলাসে॥

প্রভু কহে জত দিন জার আয়ুর্ব্বলে।
ততেক দিবস রহি সে আবশ্য চলে॥
ইথে দুঃখ শোক করে কোন মূঢ় জন।
বিধাতা-সৃজিত আছে সভার এমন॥
এত বলি গঙ্গাস্নান করি প্রভুবর।
কাচাধুতী পরি চলে আপনার ঘর॥
পিঁড়াএ বসিলা গিয়া গৌর মহাবলী।
শ্রীনিবাস আদি সব আসিয়াত মেলি॥
ষষ্ঠীদাস ব্রহ্মচারী কহে প্রভুবর।
রাজপণ্ডিত কহিছেন জে সব উত্তর॥
তুমি যাহ অনুগ্রহ করহ তাঁহারে।
বিষ্ণুপ্রিয়া কন্যা বিভা দিবেন তোমারে॥
বঙ্গে হইতে আইলে তুমি সভার উল্লাস।
নিদ্রাএ মাএরে কহে অদ্ভুত ভাস॥
দেখিল গঙ্গার ঘাটে জাওোআই তোমার।
দেখি গৌর প্রভু লজ্জা হইল আমার॥
তাঁর মাতা প্রভাতে কহিল মোরে হাসি।
এসব শ্রবণে আমি পরানন্দে ভাষি॥ ]
১৪১ খ [ তুমি মোর প্রেমবন্ধু তাঁর প্রিয়জন।
মোর ভাগ্যে তাঁরে কবে এসব বচন॥
শুনি হাসি বিশ্বম্ভর গহন গভীর।
শ্রীবাস পণ্ডিত তাঁকে কহে ধীরে ধীরে॥
কন্যারত্ন জাচিবারে ভাল লোক দেয়।
সেই ভাগ্যরাশি তাহা আদরেতে নেয়॥
শ্রীনিবাস ষষ্ঠীদাস চল দুইজনে।
করিল সম্বন্ধ চল পণ্ডিতের স্থানে॥
তিঁহি মোরে জানেন তাঁহারে আমি জানি।
তাঁহে মোহে এ সম্বন্ধ কার লব হানি॥
ত্বরাএ চলিয়া দুঁহে পণ্ডিতের ঘরে।
কহিল সকল কথা পরম আদরে॥
শুনি রাজপণ্ডিত পরানন্দের ভরে।
পরশল শির জেন গগন শিখরে॥

শ্রীকে ডাকিয়া বলে শুন শুভ বাণী।
সম্বন্ধের অনুমতি দিল গৌরমণি॥
শুনি সব পরিবার উথলল প্রেম।
রাঁকঘরে বিহি জেন বরিখল হেম॥
বড় ভাগ্য বড় ভাগ্য পরানন্দে কয়।
এমন ত ভাগ্য মোর কবে নাহি হয়॥
শচী দেবীর চরণে কহিবে নমস্কার।]
১৪২ ক [দিলেন ত পঁ.ছ্যেয়া এ ভাগ্য আমার॥
সেই ভাগ্য কবে হৈব কহিবে আমারে।
পরম কৃপাধন ধরেঁা যেন শিরে॥
এত শুনি দুঁহে তারা শচীস্থানে গিয়া।
কহিল সকল কথা সুবিনীত হৈয়া॥
গণক আনিয়া দিন করি ততক্ষণ।
রাজপণ্ডিতেরে দিল লোক লিখন॥
শুনিঞা আনন্দে ডুবে শ্রীরাজপণ্ডিত।
আজি বিধি তাপ পাপ করিল খণ্ডিত॥
ধনবান সদাশয় সর্ব্বদ্রব্য করে।
অর্থসাধ্যে সর্ব্বলোক দ্রব্য আহরে॥
সোনার আনিয়া করে নানা অলঙ্কার।
বরণে রজত দ্রব্য কুটুম্ব বেভার॥
ভাণ্ডারে আনিয়া পুরে জত দ্রব্যজাত।
কালি হইব বিভা রজনী প্রভাত॥
অধিবাস জত দ্রব্য পাঠাই প্রভুরে।
ভাগ্যরাশি বিষ্ণুপ্রিয়ার অধিবাস করে॥
চিন্তিতে গুণিতে হৈল রজনী প্রভাতে।
জানাএ কুটুম্ব ইষ্ট প্রিয়তম যাতে॥
আনন্দ-বাধাই বাদ্য দুই ঘরে বাজে।
বরিয়াত কন্যাত সব দুঘরকে সাজে॥
আনন্দ ঘোষণা হৈল নদীয়া নগরে।
বিবাহ করিব আজি গৌর বিশ্বম্ভরে॥]

১৪২ খ [দুঘরেতে রন্ধন হৈল জত জত।
মুঞি অনুমতি তাহা কহিমু সে কত॥
সহস্র সহস্র লোক বসি অন্ন খায়।
কাহা না বঞ্চএ জত জত লোক জায়॥
অন্ন মুখশুদ্ধি কৈল সর্ব্ব লোকজন।
গোধূলিতে বিভা কৈল শচীর নন্দন॥
শ্রীরাজ পণ্ডিত করি কন্যা সম্প্রদান।
অসংখ্য দ্রব্যেতে গৌর করিল সম্মান॥
বেদবিধি জত কর্ম্ম সব আচরিল।
জয় জয় দিয়া কন্যাবর ঘরে নিল॥
শ্রীবাসেরে এ রাজপণ্ডিত জিজ্ঞাসএ।
বিশ্বম্ভর-ভোজনেরে কি করি উপাএ॥
কহএ শ্রীবাস গৌর তোমারি যেন পুত্রে।
ভোজন না করে প্রভু কবে পর গোত্রে॥
শ্রীবাস কহিল জেই এ নিষ্ঠুর কথা।
বজরে ফুটিল যেন বাপ্পলীর মাথা।
জবে প্রবেশিয়ে গিয়া মহা দাবানলে।
তবেহ আমার বুক এমন না জলে॥
এতেক বিষাদ শুনি গৌর দয়ানিধি।
করিব ভোজন বলি তাঁরে দিল বিধি॥
অন্ন ব্যঞ্জনাদি পীঠা দিল একুবারে।
শ্রীকৃষ্ণচন্দ্রেরে গৌর নিবেদন করে॥
নিবেদিত অন্ন ভুঁজে শচীর নন্দন।]
১৪৩ ক [উলটি ভাবরে গৌর করে আচমন।
শ্রীঅঙ্গ পাখালিয়া গৌর পরিল বসন।
কর্পূর তাম্বুল খাই করিল শয়ন॥
কণোকণ নিদ্রা গিয়া জাগে বিশ্বম্ভর।
প্রাতঃক্রিয়া স্নান করি চলি গেলা ঘর॥
শ্রীকৃষ্ণ অর্চ্চিয়া করে পদাভিবন্দন।
গঙ্গাস্নান করি শচী করএ রন্ধন॥
ভোজন করিয়া প্রভু শুতি নিদ্রা জায়।
ক্ষণেকে উঠিয়া শ্রীভাগবত চায়॥

শ্রীরাজপণ্ডিত বিষ্ণুপ্রিয়া আনি।
শচীপদে সমর্পয়ে ধরি তাঁর পাণি॥
প্রভু মহা অধ্যাপক জিনে সভাকারে।
প্রভু সাক্ষাতে কেহ না দেই উত্তরে॥
দিব্য বাস দিব্য কুণ্ডল বাজুবন্ধ।
দিব্য গাড়ুয়া করে আনন্দ কন্দ॥
রূপগুণ যৌবন দিব্য বেশ ধরে।
দেখি খসি পড়ে কাম কর ধনু শরে॥
এক দিগবিজয়ী আসি নদীয়া নগরে।
পণ্ডিত চাহিয়া বুলে প্রতি ঘরে ঘরে॥
প্রভু বসিছেন গঙ্গাদাস গুরু সনে।
এ দিগবিজয়ী সাত হৈল দরশনে॥
কোথা হইতে আগমন কোন স্থানে বাস।
কি নাম তোমার জিজ্ঞাসএ গঙ্গাদাস॥ ]
১৪৩ খ [এ দিগবিজয়ী আমি দ্রাবিড়েতে বসি।
সর্ব্বজিত ভট্ট নাম মহাবিদ্যারাশি॥
এত শুনি বিশ্বম্ভর মহাক্রোধে হাস।
কর কর মোর সাত এ বাগ্‌বিলাস॥
সর্ব্বজিত ভট্টাচার্য্য জত খণ্ডা করে।
তত তত সিদ্ধান্তে ত মহাপ্রভু পুরে॥
প্রতি কক্ষাএ হারে সে না নিঃসরে বাণী।
কক্ষাভঙ্গে হই গেল সর্ব্বদর্প হানি॥
জত জত পড়ুয়া আছিল সারি সারি।
সভে মেলি সর্ব্বজিতে দিল টিটকারি॥
দর্পভঙ্গ হৈল পড়ি করে নমস্কার।
প্রভু ঘুচাইল জত অবিদ্যা তাহার॥
তাহা লই জাএ প্রভু পড়ুয়াগণ মেলি।
গঙ্গা মজি করএ নির্ভর জলকেলি॥
আজি হইল প্রভুবর সর্ব্বশাস্ত্র জই।
লীলাএ জিতল প্রভু এ দিগবিজয়ী॥
জিনিঞা তাঁহারে প্রভু কইল দৃকপাত।
তাঁর মন গণ সবে হৈল কৃষ্ণ সাত॥

বিশ্বম্ভর ঘুচাইল তাঁর বিদ্যাদর্প।
কবে না দংশিব তাঁর কলিকাল সর্প॥
নাম গোপাল ভট্ট রহি মধুপুরী।]
১৪৪ ক [আশ্রয় করিব গিয়া কেশব শ্রীহরি॥
প্রভুবর চলি জাব গয়া করিবারে।
আপনার সঙ্গ করি লইলেন তাঁরে॥
সোনা রূপা টাকা কড়ি থুই তাঁর স্থানে।
ভার বোঝা লই চলে জত ভৃত্যগণে॥
জত জত নবদ্বীপে ... শুদ্ধমতি।
গয়া করিবারে জাএ প্রভুর সংগতি॥
দিনচারি পাঁচ অন্তে দেখে গৌড় দেশ।
দেখি মহা সুরনদী আনন্দ আবেশ॥
আবেশে বিবশ প্রভু গঙ্গাস্নান করে।
পূজিল গোবিন্দ গঙ্গা বহু উপচারে॥
এক অযুত পদ্ম প্রভু কিনি আনে।
গঙ্গা নিবেদন করে এ মন্ত্র বিধানে॥
গঙ্গার দুকূল মাঝে পদ্ম ভাসি জায়।
দেখিয়া গৌড়ের লোক চমৎকার পায়॥
দেখিয়া দুকূল লোক আকুল আনন্দে।
কোন ভাগ্যবান কৈল এসব প্রবন্ধে॥
গঙ্গার দুকূল মাঝে ভাসে পদ্মরাশি।
শিবশিরে রহে গিয়া পালাইয়া শশি॥
কিবা লক্ষ্মী গৌড়ে রহি করএ বিহার।]
১৪৪ খ [গঙ্গা বা দিলেন তাঁরে পদ্ম উপহার॥
সুলুতান হুষেণ সাহা শুনিঞা এ রঙ্গ।
আপনি দেখিতে আল্যা পাত্র মিত্র সঙ্গ॥
সুলুতান কহে শুন অহে পাত্র মিত্র।
এসব মানুষি নহে এ গোষাঞা চরিত্র॥
এক এক পদ্ম হৈল লাখ লাখ দলে।
দেখি পদ্মময় গঙ্গা না দেখিএ জলে॥
নমস্কার করি করি বসে গিয়া পাটে।
অধিক অধিক দেখে পাথরের ঘাটে॥

গঙ্গাস্নান করি প্রভু বেগে চলি জায়।
একপদ্ম কোন জন দেখিতে না পায়॥
এ সব কহএ গিয়া রাজ বিদ্যমান।
কোন দেব গঙ্গাএ কৈল অধিষ্ঠান॥
সর্ব্বলোক নিয়া গৌর অতিবেগে চলে।
সম্মুখে দেখএ গিয়া কানাঞির নাটশালে॥
নাটশাল দেখি গৌর আনন্দে বিভ্বল।
অধিক চলএ গৌর অতি মহাবল॥
একস্থানে রহি গৌর কং॥ গঙ্গাস্নান।
বেশাতি করিয়া করে রন্ধনের স্থান॥
রন্ধন ভোজন লোক সেই স্থানে করে।
প্রভুবর অ] ১৪৫ ক [ন্ন দিল শ্রীকৃষ্ণের তরে॥
কৃষ্ণনিবেদিত অন্ন করিয়া ভোজন।
আঁচমন মুখশুদ্ধি করিল শয়ন॥
কতক্ষণ নিদ্রা গিয়া হৈল সচেতন।
সভাএ চিয়াএ প্রভু করিব গমন॥
চারিদণ্ড নিশি আছে প্রভু চলি জাএ।
এ বল বিক্রম প্রভু দিলেন সভায়॥
প্রভু সঙ্গে চলি জায় তারা হেন ছুটে।
এ বল বিক্রম কার কিছু নাহি টুটে॥
সমুখে ত গড়িদ্বার দেখে প্রভুবরে।
গঙ্গার বাঙড়ে সভে প্রাতঃক্রিয়া করে॥
প্রাতঃক্রিয়া করে প্রভু শচীর নন্দন।
স্নান তরপন সন্ধ্যা শ্রীকৃষ্ণবন্দন॥
গড়িদ্বার হইতে প্রভু অতিবেগে চলে।
বামেতে পর্ব্বত সে দক্ষিণে গঙ্গাজলে॥
একছুজনিয়া পথ সভে বেগে চলে।
পাএ লাগালি গৌরের হুহুঙ্কার বলে॥
কালগ্রাম বারাড়ী তেজিয়া প্রভু জায়।
সমুখে বাবলপুর দেখিবারে পায়॥
বাহাগল পুর তেজি চাপেতে উত্তরে।
দেখিল ত দিবাকর-মনসার ঘরে॥
করেণ ত দিবাকর রোগীরে অরোগী।
মৃত জীব পাএ জবে খাইয়া থাকে ভোগা॥]
১৪৫ খ [এতশুনি ধনি ধনি কহে গৌরমণি।
ভাল ভাল বলি দুইজনেরে বাখানি॥
এতদূর দয়াকৃপা আছএ জীবেরে।
সেই সব প্রেম দেয় নিশ্চয় কৃষ্ণেরে॥
এত বলি গৌরসিংহ বেগে চলি জায়।
মুগরের গড় দেখি রহিল তথায়॥
দিনকৃত কার্য্য সব করিয়া তথাএ।
কথো রাত্রি সর্ব্বলোক শুতি নিদ্রা জায়॥
গদাধর-অনুরাগে প্রভু সচেতন।
দণ্ড চারি রাত্রি আছে করিল গমন॥
গৌর-কৃপা অবসাদ নাহি সর্ব্বজনে।
মেলিলেন গিয়া গদাধরের ভুবনে॥
আবেশে বিবশ ফল্গুনদী স্নান করি।
নীরাহারে রহে গিয়া গদাধর-পুরী॥
এক বিপ্র আসিয়া ত দেখে প্রভুবরে।
যজমান বলি হাথ মারিল তাঁহারে॥
নিজ দিব্য মন্দিরে দিল নিয়া বাসা।
বিপ্র কহে সর্ব্ব লোকের করিব জিজ্ঞাসা॥
এত শুনি দ্বিজবরে বিশ্বম্ভর কয়।
দেখিব শ্রীপাদাম্বুজ ভক্তোচিত নয়॥
এত শুনি গয়ালিয়া ব্রাহ্মণ ধৈর্য্য হৈল।]
১৪৬ ক [চরণ পাখালি প্রভু শয্যাএ বসিল॥
সভে নাম লই হরি-বাসহর করে।
সিংহনাদে কহে গদাধর গদাধরে॥
সর্ব্বলোক চমৎকার সিংহনাদ শুনি।
সবে কহে গদাধর আইলা আপনি॥
নগরেত চমৎকার সর্ব্বলোক ধাএ।
দেউল প্রদক্ষিণ করি দণ্ডবত হএ॥
পূজারি আসিয়া দেউলে কুলুপ ঘুচায়।
প্রদীপ জালিয়া দেখে প্রভুর শ্রীপাএ॥

গন্ধ পুষ্প ধুপ দীপ নানা উপচারে।
প্রভুর পাদারবিন্দ ভক্তিপূজা করে॥
প্রভুর নিবেদিত দ্রব্য সভে বাটি লএ।
লইতে প্রভুর নাম রজনী পোহাএ॥
ব্রাহ্মি মুহূর্ত্তে উঠি শচীর নন্দন।
প্রাতঃক্রিয়া ফল্গু স্নান করি তরপণ॥
গদাধর দেখি গিয়া পুরোহিত সঙ্গে।
সর্ব্বলোক সাথ চলে আনন্দতরঙ্গে॥
পুলকে আকুল তনু কম্প বহলে।
এক এক আখি বহে শতধারা জলে॥
দ্বারে গিয়া স্তম্ভভাবে পড়ে খিতি তলে।
ভাব না চিনএ কেহ কি দেমাত্তি বলে॥
শ্রীনিবাস কহে শুন সর্ব্ব বিপ্রবর।
কবে নাহি দেখ শুন ভাবের উত্তর॥
বিশ্বম্ভর চলিছেন গদাধর ভাবে।
ক্ষণেক বিলম্ব রহ হইব সভাবে॥
দেখিব চরণ মনে আছে অনুরাগ।
ভাগবত ধর্ম্ম প্রভুর মনে হৈল রাগ॥ ]
১৪৬ খ[চরণাঁরবিন্দ দেখি মারে মালসাট।
স্বর্গ-দুয়ারে যেন লাগিল কপাট॥
কর্ণে ধরি সর্ব্বলোক ভূমিতলে পড়ে।
সর্ব্ব বৃক্ষ পড়ে যেন প্রলয়ের ঝড়ে॥
কথোক্ষণ মূর্ছা গিয়া উঠে বিপ্রগণ।
পুন কি আইলা গদাধর নারায়ণ॥
নৈবেদ্য চন্দন গন্ধ থুইছেন আনি।
নানাদিব্য ফুল দ্রব্য আনিলেন কিনি॥
গদাধর-পাদপদ্ম পূজে অনুরাগে।
দেখি দেখি বিপ্রগণ মানে বহুভাগে॥
নানাবিধি নৈবেদ্য করে নিবেদন।
চরণ-নিছনি দেই নানা বস্ত্র ধন॥
শেষে পাদ-অরবিন্দ পিণ্ড করে দানে।
জাতি জাতি বিজাতিরে জত পড়ে মনে॥
সর্ব্বতীর্থে পিণ্ড দিল শচীর নন্দনে।
ফল্গুতে করিয়া স্নান বাসাএ গমনে॥
আশা ভরি পুরোহিতে দিয়া বস্ত্র ধন।
পরানন্দে ধন পাই চলে সর্ব্বজন॥
প্রভুর ব্রাহ্মণ লই করাএ রন্ধন।
পুরোহিত দিল দ্রব্য নানা আয়োজন॥
এতেক প্রভাব শুনি অনুরাগ ধরি।
গৌরাঙ্গ দেখিতে আইলা ঈশ্বর পুরী॥ ]
১৪৭ ক [ পুরী দেখি বিশ্বম্ভর আবেশ বহল।
এক এক আখি বহে শতধারা জল॥
আবেশে বিবশ প্রভু না নিশরে বাত।
অহে দীননাথ মোরে কর দৃকপাত॥
দুঁহু কোলাকোলি ভুমি গড়াগড়ি জায়।
দুঁহু পদধূলি দুঁই লইবারে চায়॥
দুঁহু চতুর ধীর দুঁহু শক্তিধরে।
দুঁহু পদধুলি দুঁহু লভিতে না পারে॥
গদাধর বক্রেশ্বর মুরারি শ্রীবাস।
দুঁহাকে ধরিয়া সবে কৈল একপাশ॥
গৌর কহে প্রভুবর কি নাম তোমার।
দরশনে আখিমন হরিলে আমার॥
ন্যাসী কহে মোর নাম ঈশ্বর পুরী।
মাধবেন্দ্রের শিষ্য মুঞি দ্রাবিড় নগরী॥
কৃষ্ণ-অনুরাগে বুলি না জানিএ সুধি।
আজি কৃষ্ণ কৈল মোর অভিমত সিধি॥
আজি শুভ দিন রজনী পরভাত।
আজি মোরে কৃষ্ণ কৈল শুভ দৃকপাত॥
আজি গুরু পরসন্ন হৈল মন্ত্রসিধি।
আজি জানিলুঁ মুঞি ভাগবত-বিধি॥
এত শুনি কহে গৌর পরম মোহন।
শুভ দৃকপাত করি দেহ কৃষ্ণদান॥ ]
১৪৭ খ[তাঁর মন্ত্র তাঁহাকে ত দিয়া পুরীবর।
রহিলা তাঁহার স্থানে হই সহচর॥

হইল রন্ধন ডাকে ব্রাহ্মণকুমারে।
নিবেদন করসিয়া শ্রীকৃষ্ণের তরে॥
মন্দিরে ত গিয়া প্রভু বসিয়া আসনে।
একে একে করে বিপ্র এ পরিবেষণে॥
খিচড়ি লুচিবি পুয়া রুটি খিরী জত।
পশ্চিমার ভাল দ্রব্য কহিব তা কত॥
নানা উপচার জত অন্ন ব্যঞ্জন।
শ্রীকৃষ্ণচন্দ্রেরে প্রভু করে নিবেদন॥
আঁচমন মুখশুদ্ধি পদসংবাহন।
শয়নান্তে অবশেষ করিয়া ভোজন॥
আচমন মুখশুদ্ধি করিল শয়ন।
ক্ষণেক ত নিদ্রা গিয়া হৈল জাগরণ॥
পুরোহিতে ডাকি আনি কহে কৃষ্ণ কথা।
কৃষ্ণে রতি হৈল তাঁর গেল ভব-বেথা॥
সব পরিবারে নাম দেই শ্রীনিবাস।
অচিন্তে হৈল সভার কৃষ্ণ অভিলাষ॥
শয়ন করিয়া কথোক্ষণ নিদ্রা জায়।
চারিদণ্ড নিশি আছে সভারে চিয়াই॥
গদাধর প্রদক্ষিণ পুরোহিত সনে।
তাঁ]১৪৮ ক[ হারে বিদায় দিয়া করিল গমনে॥
গৌরসিংহ চলি জায় সিংহ পরাক্রমে।
সঙ্গের জতেক লোক ন আলিষ্য শ্রমে॥
দিন ছয় সাতে গিয়া নবদ্বীপ পায়।
গঙ্গাস্নান করি সন্তাষরে গিয়া মাএ॥
বিদায় ত দিয়া প্রভু সর্ব্ব ভাগবতে।
কীর্ত্তন করিব আজি তোমার সভা সাতে॥
ত্বরাএ আসিয়া ভৃত্য পাখালে চরণে।
চরণ মুছিয়া গৌর বসিলা আসনে॥
পানা নারিকেল গৌর করিলেন পানে।
কর্পূর তাম্বূল খাই করিল শয়নে॥
গঙ্গাস্নান করি শচী পরিয়া বসনে।
শুদ্ধাশয় হইয়া শচী করএ রন্ধনে॥
বহুবিধি খিরী পীঠা অন্ন ব্যঞ্জন।
প্রভুরে ডাকিয়া আনে এ বড়ু ব্রাহ্মণ॥
আসনে বসিয়া প্রভু আঁচমন করি।
সর্ব্ব দ্রব্য দিল শচী থালা বাটি ভরি॥
কৃষ্ণ-নিবেদিত অন্ন প্রভু বসি খাএ।
আঁচমন মুখশুদ্ধি করি নিদ্রা জায়॥
কথোক্ষণ নিদ্রা গিয়া উঠে বিশ্বম্ভর।
আনন্দে ত চলি জায় শ্রীবাসের ঘর॥
ডাকিয়া ত আনে প্রভু ভাগবতগণে।
করএ কীর্ত্তন নাচে শচীর নন্দনে॥
কীর্ত্তন করিয়া প্রভু বসিয়া তথায়।]
১৪৮ খ [সভারে বিদায় দিয়া মন্দিরে ত জায়॥
জলাসন লই ধাএ সর্ব্বভৃত্যগণ।
অনুরাগে আসি সভে পাখালে চরণ॥
আসনে বসিয়া প্রভু করয়ে ভোজন।
আচমন মুখশুদ্ধি করিল শয়ন॥
আদিখণ্ড মধ্যখণ্ড শেষখণ্ড কহিব।
গৌরাঙ্গবিজয় তিন খণ্ড পূর্ণ হৈব॥
গয়া দেখি আইলে পূর্ণ আদিখণ্ড পুথী।
বৈষ্ণবচরণে কিছু করিমু প্রণতি॥
বৈষ্ণবচরণ বিনু আন নাহি জানি।
বৈষ্ণবচরণ বিনু আন নাহি মানি॥
সকাম কর্ম্মধর্ম্ম করিতে না পারি।
বসিয়া কহিএ সবে কৃষ্ণ রাম হরি॥
আবালক কাল হৈতে স্বভাব আমার।
অলস অদক্ষ অজ্ঞ অকৃতির সার॥
এসব দুর্গতি দেখি ঠাকুর ধনঞ্জয়।
করিল ত কৃপা মোরে দেখি দুরাশয়॥
কোন কর্ম্মধর্ম্মে তোর নাহি অনুরোধ।
কৃষ্ণ-বৈষ্ণবে তোর হয়িব সত্যবোধ॥
এই ত ভরোসাএ বুলি ভিক্ষা করি গায়।
ঠাকুর রামাই কৃপা করিল আপার॥
তোরে বড় কৃপা করি বৈষ্ণব ধনঞ্জয়।]

# GLOSSARY

অ

অছাঁদা 'not to be fettered'.

অজন 'uninhabited'.

অজনেতে (loc.) *ibid.*

অজাতি 'belonging to another caste or race'.

অফল 'unfruitful'.

অদেখ 'vanished, unseen'.

অনঅধিকারী (অনধিকারী) 'not qualified, unempowered'.

অনুভয়ে 'appreciates'. Denominative from *anubhava.*

অন্ন-পরাশন (অন্নপ্রাশন) 'the first rice-eating ceremony'.

অবাঁধ 'not to be confined'.

অবভট্ট 'minstrels that recited Avahaṭṭha verse'.

অবলেহে 'licks, touches'. Denominative from avaleha.

অবা হে vocative phrase.

অবোলানে (loc., instr.) 'without bidding adieu'.

অভিনন্দে 'salutes, worships'. Denominative from *abhinanda(na).*

অভিবাদ (অভিবাদন) 'obeissance'.

অরচন (অর্চন) 'worship, doing honour'.

অরচয়ে (অর্চয়ে) 'worships, does honour to'.

অন্ন লোক (p. 55, col. 2, l. 6) 'poor men'.

অগুই 'unruly behaviour, doggedness' Hyper-sanskrilization from অছিটি (বা অনাছিষ্ট).

আ

আওজন (অয়োজন) 'preparation'.

আওয়াই (p. 79, col. 1, l. 7)

আওয়াসে (আবাসে) 'in the residence'.

আখিআড় 'out of sight'.

আগু ছাইয়া (আগু আছিয়া) v. আগুছাএ

আগুছাএ (আগু আছয়ে) 'stays ahead'.

আগোলে 'eager (agra-); overwhelmed (*ākula*)'.

আচরে 'practises'. Denominative from *ācara(ṇa).*

আছাড়-গড়িতে 'by throwing (oneself on the ground) and rolling'.

আট (p. 32, col. 1, l. 5; (আটে) 'is sufficient'.

আট-কড়াইয়া 'a domestic rite held on the eighth day after child-birth', when eight varieties of peas, lentils and grains are distributed to children'.

আড় outside, behind'.

আদরে 'with love and care'.

আধটী 'small flat cup (*ardho-vaṭṭika*)'.

আধর (অধর) 'lower lip'.

আনন্দ-বাধাই 'joyous festivity'.

আপার (অপার) 'endless'.

আভিজাতি (আভিজাত্য) 'prestige of birth'.

আমসী 'dried chips of green mango'.

আম্ব 'a sour side dish'.

আয়াস 'tiredness'.

আরত (p. 9, col. 2, l. 11) v. আরতি

আরুত কান্দিয়া (p. 9, col. 2, l. 10) 'weeping emotionally'.

আরতি (আর্ত্তি) 'eager love; fullheartedness'.

আরে 'also, and'.

আলগছে 'holding gingerly'.

আলবাটী 'spittoon'.

আলিষ্য (আলস্য) 'ennui'.

আলু (p. 72, col. 2, l. 17; আউল) 'undone'.

আল্যা (আইলা) cane'.

আসজ (অসজ্জ) 'unprepared, not ready'.

আস্তে (আইসে) 'comes'.

অন্ধলা 'a blind man.'

আঁয়াসে (আবাসে) v. আওয়াসে

## ই

ইছনী (p. 32, col. 1, l. 5) 'comparison' cf. ঐছন 'such'.

ইয়া (ইহা) 'this'.

## উ

উখড়া, উখুড়া 'fried paddy cooked in molasses'.

উগি 'peep' *udgati*.

উচাটন 'disturbance', *uccāṭana*.

উতরিলে (p. 7, col. 1, l. 8) '(you) passed over safely'. Denominative from *uttara(ṇa)*.

উত্তরী 'wrapper, upper garment'.

উদয়াই (উদ্গাই) (reciter of panegyric verse'.

উদ্দীপিত (উদ্দীপ্ত) 'incited; ablaze'.

উপলম্ভে 'rebukes, taunts'. Denominative from *upalambha*.

উবর্টনা 'scented paste'. *udvartana*.

উথলল 'swelled over'. Brajabuli.

উভ 'high'. *urdhva*.

উভরড়ে 'in top speed'.

উভরাএ, উভরায়ে 'in loud voice'. *ūrdhva rāveṇa*.

উভার 'perfume incense'. *ūdbhāra*.

উমত 'mad'. *unmatta*.

উমুগ্ধ perhaps contamination between উন্মত্ত and মুগ্ধ

উরীদ a kind of chick-pea. *māṣa*.

উলটি ডাবর 'large spittoon'.

উলি 'getting down'. *avatara*.

উঁহি 'that person' (honorific).

## এ

এক ছুকনিয়া পথ 'narrow track'.

এড় 'to leave; to send; to place'.

এথায়ে 'herein'.

এনরূপ 'such like'.

এবিংশতি (একবিংশতি) 'twenty-one'.

## ক

কইল 'did'.

কএ (কহে) 'says'.

কক্ষা 'rivalry, dispute'.

কক্ষারে 'in intellectual or academical contest'.

কচালিয়া 'having rubbed or washed repeatedly'.

কড়ি, কড়ী 'cowrie, small cash'.

কন্ধ 'shoulders'. *skandha*.

কন্যাত 'a bride's party'. *kanyā-yātra*. v. বরিয়াত

কব 'sometime'.

কবে 'sometime'; ever; never. v. কর

কবৰ্দ্দিক (কপর্দ্দিক) 'cowrie'.

কবিতে (কবিত্বে) 'in verse'.

করল (করিল) 'did'. Brajabuli

করামু 'I shall cause to do'.

করে .. করে .. করে (p.12, col.1, p.33) mistake for কবে.. কবে.. কবে sometime, other time . . . another time.

কলান্ত 'trained musician'. *kalāvant*.

কলাবন্ত v. কলান্ত

কলি-পাপভর 'the evil cargo of the Kali age'.

কহিল না হএ 'it cannot be told'.

কাচা ধুতী 'workaday cloth'. (*kṛtya*+).

কাছটী 'bath robe' *kakṣapaṭṭika*.

কাণ্ডইয়া 'having scratched (with one's finger nails)'. Denominative from *kaṇḍu*.

কানর (কাঁদড়) 'side channel or eroded bank (of a river)'. Cf *kandara*.

কামবাই 'lustful impulse'. *kāmavāyn*.

কায়বার 'eulogic verse'.

কারধিক (p. 79, col. 2, I.12) কারঅধিক

কালগ্রাম place-name, Colgong.

কাসন্দী 'a chutney of spiced green mango'.

কাহুঁ 'anybody'. Brajabuli.

কির্ত্তা (কৃত্যা) 'magic rite'.

কুড়ি (p. 64, col. 2, I.10) 'striking repeatedly'.

কুমণ্ডলু(কমণ্ডলু)'waterpot with a snout'.

কুলুপ 'lock'.

কুশলী 'mender of clothes'.

কেনি 'why'.

কাঁড়ারি 'helmsman' *kāṇḍadhārika*.

কাঁথ 'wall'.

কাঁসারী 'brasssmith' *kāṃsyakārika*.

ক্ষমক 'expert'.

## খ

খণ্ট 'pirate, highwayman' (*khaṇḍa*).

খণ্ডা 'argument, dispute'.

খাসা 'fine'. Persian.

খিচড়ি 'kedgeree'.

খিতি 'world, worldly'. *kṣiti*.

খিন 'attennated'. *kṣīṇa*.

খেতি 'attenuated'. *kṣīṇa*.

জাতি খেতি সুরে (1.1.15) 'divine by birth and reputation'.

খাঁখার 'misfortune'.

## গ

গঙ্গাজল-পাটি 'finelywoven dun-coloured mat'.

গছ 'do (you) keep or hold'.

গড়ি 'rolling (on the ground)'.

গড়িদ্বার place-name, Sakrigali.

গড়িয়া 'garland of flowers'.

গয়ালিয়া 'man from Gaya'.

গাড়িয়া 'small tank, dirty pool'.

গাড়ুয়া, গাণ্ডুয়া 'waterpot with a snout'.

গামছাএ, গামোছাএ 'with a towel'. *gātra-*manchana*.

গারি ঘর 'possessions and homstead'.

গারি 'household'. *agārikag*.

গাহ 'do you sing'.

গোচর 'inform', Denominative.

গোচরিল 'informed'. v. গোচর

গোড়াইতে, গোড়াইয়া : গোড়া 'to follow'. Denominative from গোড় 'foot'.

গোড়াএ (p.77, col.2, l.32) 'having followed'.

গোষাঞা 'divine'. *gasvāmin.*

গ্রামিন্ত(গ্রামীণ) 'belonging to the village'

ঘ

ঘষরী ঘষর 'young women and young men'.

চ

চউখুরি 'low seat on legs'. *catuḥkṣurikā.*

চতুঃসম 'the four perfumes'.

চর্চয়ে 'reads, discusses'. Denominative from *carcā.*

চাক-বৌলী 'round earrings'. *cakra-mukulikā.*

চায় (p. 105, col. 2, l 32) 'looks over, reads for himself'.

চায়নী (চাহনি) 'look, gaze'.

চায়ে (চাহে) 'looks for, seeks'.

চারিভীত 'four sides'. *bhitti.*

চাঁগাড়া 'a lump'.

চিকছয়ে 'gives medicine'. Denominative from *cikitsā.*

চিয়াই 'having awakened'.

চিয়াএ, চিয়ায়ে 'awakens'. *cetayati.*

চিরাযি 'longlived'. *cirāyus.*

চীড়া (চিঁড়া) 'flattened rice'. *cipiṭaka.*

চীন 'insignia'. *cihna.*

চৌকাছ 'four sides'. *catuḥkakṣa.*

চৌজাত 'four species'. *catuḥ jāti.*

চৌদলী 'palanquin'. *catur-dola.*

ছ

ছত্রিত 'shaded as by an umbrella'.

ছলে (p. 5, col. 2, l.14) 'teases, tantalises'.

ছুণ্ডী (p.10, col.2, l.16) 'having cost off'

ছেলা (ছালা) 'gunny bag'.

ছোলা 'pea'.

জ

জগ 'the world'. *jagat.*

জগদণ্ড 'master of the world or the universe'.

জন্মহ 'be born' Denominative from *janma.*

জপঘর 'hut for meditation'.

জপনিধি 'sea of spiritual contemplation'. (for জপজলনিধি )

জপী (জপি) 'muttering'.

জাঙোআই (জামাই) 'son-in-law'.

জায় (p.66, col.2, l.21) 'complete list'. Persian.

জলাসন(=জল আসন) 'water (for wash) and seat'.

জিনিলুঁ 'I have vanquished'.

জোড়ে (p.66. col.1, l.7) (জোটে) 'can be spared'.

ঝ

ঝারি 'waterpot'.

ঝাল 'spiced curry'.

ঝাপি 'bag, package'.

ঝাপি (p. 80, col. 2, l.12) 'skipping' (young girls' sport).

ঝোর 'stream'.

ঝোল 'curry with gravy'.

ট

টানাএ 'fastens tout'.

টুটি 'diminished'. *trutita.*

টুসি 'tap of finger'.

টের 'inkling, feel'.

ঠ

ঠাকুরাল might, majesty'.

ঠারএ 'beckons by a glance'.

ঠুঙ্গিতে (locative) 'pod, husk, cup-like thing'.

ড

ডাক 'cry'.

ডাবর 'wash bowl'.

ড়াঁড়াএ (দাঁড়ায়) 'stands'. *daṇḍāpayati.*

ডিঙ্গাল 'homeless, vagabond'.

ত

তজকীরা 'list'. Persian.

তরপন (তর্পণ) 'prayer to ancestors'.

তরে accusative or dative postpositive.

তলা 'bottom'.

তলা 'curry'.

তাত 'therein'. *tatra*

তিরিকলা 'womenis' tricks'. *strikalā.*

তিরিপিত (তৃপ্ত)'satisfied'.

তিঁতা 'wet'. **tinta.*

তিতাঁএ (তিঁতাএ) 'soakes'. v. তিঁতা

তিঁহি, তিঁহী 'he' (honorific).

তুম (তুমি) 'you'. Brajabuli.

তুরিত 'quickly'. *tvarita.*

তুলী 'quilt'. *tūlikā.*

তুসলী 'women's rite where offering is thrown in a river'. *tiṣya+* (influenced by *puṣya*).

তেজবানে 'mighty'. *tejas+*

তেয়ড়ীoven' (literally, 'three peeped'). *trivṛtikā.*

তোমি (তুমি) 'you'.

তোরণ-চান্দা 'canopy under a gate'. +*candrātapa.*

ত্রিবিধি (ত্রিবিধ) 'three types'.

ত্রিসুতি 'three stringed'. *trisūtrika.*

ত্বকাষ্ঠরহিত '(a fruit) without skin and stone'.

থ

থুল (থুইল) 'placed'. Denominative from *stūpa.*

দ

দগধয়ে 'burns'. Denominative from *dagdha.*

দড়াইয়া 'having put emphasis'. Denominative from *dṛḍha.*

দরপয়ে, দরপে (দরবে) 'melts'. Denominative from দড় *dṛḍha.*

দরশায়ল 'showed'. Brajabuli. Denominative from *darśa(na).*

দলিবারে 'for suppressing'.

দায় 'responsibility'.

দিব্য 'divine, excellent'.

দীগ (দিক) 'quarters'.

দুতি 'inkpot'. Persian.

দুন 'double'. *dviguṇa.*

দুয়ারোস্থান (দুয়ারে উদ্যান) 'front garden'

দেয়ী (দেই) 'gives'.

দেবায়নে (p.55, col.2, l.9) 'to the police station'. *diwan.* Persian.

দেহু (p.2, col.1, l.31; দেউন) 'let him give'.

দেহি (দেই) 'gives'.

ধ

ধনি ধনি (p. 107, col. 2, l 3) 'excellent, excellent'. Brajabuli.

ধনিঞা a kind of seed used as spices.

ধন্ধ 'apparition, mystic appearance, puzzle'.

ধাই ধাই (ধাইয়া ধাইয়া) 'moving fast. running'.

ধাঁধে 'is puzzled'.*dhandhayati* v.

## ন

নবে (না হইবে) 'there shall not be'.

নাছে 'at the door'. *rathyā.*

নাদে (p. 85, col. 2, l.2; না দেই) 'does not give'.

নাহি (p.8, col.1, l.19) 'navel'. *nābhi.*

নিচ্চয়ে (নিশ্চয়) 'certainly'.

নিছি 'rubbing the dirt off'. *nikṣip-.*

নিজল্পি 'silent'. *ni+jalpa+.*

নিদ্রালিস্য 'sleep (*nidrā*) and ennui (*ālasya*)'.

নিমাত্রি 'the name of young Chaitanya'. *nimba+*, or *ni-mātṛ-.*

নিমারি (-নিমাইর) 'of Nimai'.

নিরসিয়া 'having thrown away'. Denominative from *nirasa(na).*

নির্লিত 'well demarcated'. *nirlīta* or *nirṇīta.*

নিবুর্ত্তেহ Sanskritism for নেউটিহ 'on returning indeed'.

নিশি দিশি (-দিসি) 'night and day'.

দিশ (-দিস) *divasa.*

নিখপর 'not related in any way'.

নীজ নীজ (নিজ নিজ) 'their own'.

নেয়টে 'returns'. *nivartate.*

নৌতন 'new, fresh'. *navatana'.*

ন্যাসি (সন্ন্যাসী) 'a sannyasi'.

## প

পকান,পকান্ন 'cooked sweets'. *Cf.* Hindi *pākwān.*

পঞ্চাসে (p. 100, col. 2, l.24); mistake for প্রাণে সে or পরাণে.

পশুপতজেজে probably পশুপতি-অঙ্গজে the sun of Siva'.

পশ্চিমা 'man from the West'.

পাক (p.56, col.1, l.8) 'way, device, means'.

পাক-তৈল 'medicated oil'. *pakva+.*

পাকল 'ripe'. *pakva-.*

পাখাল 'do wash, scub', *prakṣālaya.*

পাখালি 'having washed'.

পাখালিয়া 'having scrubbed'.

পাছড়া 'cloth worn as a wrapper'. *paścāt+paṭa.*

পাছাড়ে 'draws back turns'. *paścāt -varta-.*

পাণিখোলা 'a curry'

পানবাটা 'flat brass box for betel'.

পানা 'drink'. *pānaka.*

পানা নারিকেল 'drink of (green) cocoanut'.

পাপখিনবলে (p. 1, col. 1, l. 21) 'weakened by evil'.

পায়স,পায়েস 'milk and rice pudding'.

পাশ-পড়শি (p. 86, col. 2, l.7) 'neighbours around'. *pārśva-prativeśika.*

পাসলী a foot ornament with rings for toes, *pāda+.*

পাঁচটি 'domestic rite on the fifth day after child-birth'. *pañcavarta-.*

পিড়া, পীড়া 'varanda or raised platform in front of a living room'. *piṇḍaka.*

পিড়ি (p. 55, col. 1, l.7) 'flat wooden seat'. v. পিড়া

পুনি 'but, again'. *punikam-punaḥ.

পুয়া 'flat pan-cakes fried in ghee'. *pūpaka.*

পুরী 'unsweetened wheat cakes with stuffing, fried in ghee'. **pūrika.*

পুরশু (p.71, col.2, l.11) 'neighbour'. Probably a mistake for পড়শি .

পুরুতি (পুরুইত *i. e.* পুরোহিত) 'priest'.

পুরে (p. 106, col. 1, l.20) 'solves, satisfies'. *pūrayati.*

পোছে 'wipes away'. **proñchati* =*prokṣati.*

পোস্ত-ভাঙ 'opium and hemp'. পোস্ত is Persian.

পৌরুষরাম paraśurāma.

প্রখ্যালন (প্রক্ষালন) 'wash'.

প্রমান্ন (পরমান্ন) 'milk and rice pudding?

প্রবেশে (p.55, col.1, l.31) 'enters'. Denominative from *praveśa.*

ফ

ফরমাসী 'order for supply'. Persian.

ফলার (ফলাহার) 'a meal of fruits, sweets and milk'.

ফুটিল 'burst'. *sphuṭ-.*

ফোট : a kind of inferior gram.

বই 'after'. *vyatita.*

ব

বই (p.54, col.1, p.30) (বহি) 'flowing'. **vahita-.*

বএষক্রম (বয়সক্রম.বয়ঃক্রম) 'age'.

বজরে 'by thunder'. বঞ্চয়ে (p. 105, col. 2, l.4). 'refuses, disappoints'.

বটো 'I am indeed'. *vṛt-.*

বড়ার পুত্র 'son of an eminent person'.

বড়া-কাঁজি 'cakes of crushed paste put in sour gruel'. বড়া *vaṭaka.*

বড়া-পুয়া 'sweet cakes made of lentil paste'. v. পুয়া

বড়াম্ল 'a sour dish of crusted lentil'.

বড়ী 'sundried cakes of crushed lentil'. *vaṭikī.*

বড়ু 'a young brahman servant'. *vaṭu-.*

বপন 'cutting'.

বয়ান 'face'. *vadana.*

বয়ে (বহে) 'flows'. *vahati.*

বর সাধে 'seeks a favour'.

বরবটী : a kind of bean.

বরাবরী accusative or dative postposition. Persian.

বরিয়াত 'bridegroom's party'. *varayātrika.*

বরিষল 'poured down'. *Brajabuli.*

বর্ত্তিবে 'shall live in comfort'. Denominative from *vartta.*

বাখানিয়াছেন 'has expalined'. Denominative from *vyākhyāna.*

বঘলপুর place-name, Bhagalpur.

বাছা 'calf' *vatsa.*

বাজিয়া (p.73, col.1, l.14) 'magician'. The correct reading may be

বাদিয়া 'snake-charmer'.

বাজুবন্ধ 'armlet'. Persian.

বাটি,বাটিয়াত (বাটিয়াত) 'having distributed (equally)'. *vanṭa-.*

বাটুল : a kind of lentil.

বাড় (p.101, cal.1, l.10) 'embankment, fence'. *vṛti.*

বাড়লী 'stump'.

বাড়ি (p.53, col.1, l.15) 'having increased'.

বাধাই 'festiveness'. **vardhāpika.*

বান (p.15; col.2, l.27) 'flood'. *vanyā.*

বান্ধলীর 'of Bandhali flower'.

বার (p.52, col.2, l.24) 'an appearance in state'.

বার দিল (p.82, col.1, l.32) 'came out and sat for visitors'.

বারা 'pot of water for worship'. **ι āraka = vāri.*

বালু (p.79, col.2, l.16 = বাউল) 'insane'. *vātula.*

বাসজলে 'in scented water'.

বাসা 'lodging, temporary residence'.

বাসি 'I think'.

বাহাগলপুর v. বাঘলপুর

বাহিরায়ে 'comes out'. Denominative from *vāhira.*

বাহুড়াই 'having made (them) turn back (home)', *vyāghuṭa.*

বাঁওড় 'river-bend'.

বিছিরাম (বিশ্রাম) 'rest'.

বিজ্ঞান করিয়াছি (p.35, col.2, l.27 = অবজ্ঞান করিয়াই 'by ignoring indeed'.

বিভুলে (বিহ্বলে) 'overtaken by emotion'.

বিহি 'Providence'. *vidhi.*

বুল (p.11, col.1, l.30 = বুলে) 'moves about'.

বুলে 'moves about'.

বৃন্দাঙ্কুর 'tender shoots of Tulasi plant'.

বেভার (ব্যবহার) 'ceremonial gift'.

বেশাতি 'purchase, marketing'.

বেশারী : 'spices for curry'.

বৈ v. বই

বৈতাল 'minstrel'.

বৈল (বইল, বুইল) 'said'.

বৌল 'Bakula flowers'.

## ভ

ভক্ষ খরচ 'food and expenses'.

ভরোসা 'hope, expectation'.

ভসমিত 'smeared with ashes'. *bhasma.*

ভাজাভুজা 'roasted peas and fried sweets'.

ভাজাইয়া 'filling up pots'. Denominative from *bhājana.*

ভাটঘটা 'the crowd of minstrels'. *bhaṭṭa +.*

ভাড়ি (91 2 10) 'having engaged on hire'.

ভাড়িবারে (91 2 9) 'to engage on hire'. Denominative from ভাড়া

ভার বোঝা 'heavy and light luggage'.

ভারি-বোঝারি 'carrier of heavy and light luggage'.

ভাঁড় কাছটি 'waterpot and towel' v. কাছটী

ভিন 'separate' *bhinna.*

ভিঁয়ান 'elaborate cooking'.

ভুঁজ, ভুঁজা (ভুঞ্জ, ভুঞ্জা) 'to eat, to feed'.

ভেটিল (ভটিল) 'met'.

ভেল (হইল) 'become'. Brajabuli.

ভোট 'Tibetan rug, carpet'.

## ম

মজি (p. 106, col. 1, l.28) 'having dipped into'. *majj.-*

মঞ্জু ঘোষ a tantric god corresponding to Manjusri of tantric Buddhism.

মতিনাশা 'destroyer of sense'.

মনগথ 'desire'. Mistake for মনোরথ.

মরীচ 'pepper'.

মহান 'great'. *mahān.*

মাঞ্জরে 'sprouts'. Denominative from *mañjarita.*

মাঝিয়া 'floor'. *madhya.*

মালসাট 'caperings of a wrestler'. *malla*+.

মু মুই 'I'.

মুগ: a kind of lentil.

মুগের place-name, Monghyr.

মুগনিএর (p.17, col.1, l.30): a kind of edible seed.

মুষরী: a kind of lentil.

মুষরী (p.66, col.2, l.12) 'mosquito curtain'. *maśaka-vārika.*

মেলানি 'meeting; leaving'. Apabhraṃśa *mella.*

মেলিল 'joined company'. *mil-.*

মোচন (p.60, col.2, l.26; মোছন) 'wiping'.

মোয়া 'soft sweets'. *modaka.*

মোহান 'outlet for inflow'. *mukha*+.

যোগপট্ট 'loincloth of a Yogi'. Here it means the final rite performed by a *guru* to make him a full-fledged *sannyāsin.*

র

রক্ষা 'amulet, spiritual protection'.

রঙ্ক 'destitute'.

রব (p.2, col.2, l.32; = রহিব) 'shall stay'.

রয়ে (p.20, l.30, + ( রোয়ে 'weeps'. *rodati.*

রস-গালী 'syrup'.

রহব (রহিব) 'shall remain'. Brajabuli.

রহিলী 'a kind of 'lathi' play; whirling'. It is রহলী, রহনী in some Middle Bengali texts.

রা 'talk, speech'. *rāva.*

রাঙ্গাত (p.66, col.2, l.9) রাঙ্গাসেত 'fine cloth coloured red'

রাঢ়ে 'in Rāḍha (*i.e.* northwestern part of West Bengal).

রাঁক v. রঙ্ক

রাঁক ঘরে 'in the house of a destitute'.

রুটি 'unleavened bread'

রুপিয়া 'having planted'. *ropay-.*

ল

লই 'having taken'. It is used as an instrumental post-position in এহছুরাচার লই কলির বসতি (p.1, col.2, l.9).

লক্ষেশ্বরী (লক্ষৈশ্বর্য) 'possession of a lac (of rupees)'.

লবেক (p.85, col.1, l.7) 'an iota'.

লাগালি 'overtaking', overreaching *langa*+.

লুচি unsweetened, fluffy wheat cakes fried in ghee.

লুচিবি = লুচি ?

লুটি 'taken freely'.

লেয়টি (নেয়টি) 'having turned back'. *nivṛt-.*

লোটন 'coiffure'.

লোটা 'waterpot with rounded or flat bottom'.

লোহার ironsmith'. *lauhakāra.*

শ

শরূ 'fine woven'. *svarūpa.*

শিখরী (p.64, col.1, l.11 = শিখরিণী): a sweet wish.

শিয়াড় শিকড় 'roots'.

শিশুমেলে 'in the company of other children'.

শুকতা 'bitter curry made of dried herbs'. *śuṣkapatra.*

শুভাৰি (=শুভাইর) 'of Subhāi'.

শ্রীপা 'honoured feet'.

শ্রুতি : mistake for স্মৃতি.

স

স (সে) 'indeed'.

সকালে 'early'.

সজ (সজ্জ) 'made ready'.

সতপথে (সৎপথে) 'in the right path'.

সন্দেশ 'sweets'.

সভাসতে (সভাসদে) meaning সভামধ্যে

সভাবকার (সভাকার) 'of all'.

সমত (সম্মত) 'approved'.

সমর্প 'do you offer'. Denominative.

সমর্পয়ে 'bestows'. v. সমর্প.

সমাধি 'having completed'. Denominative from *samādhā* (*na*).

সয়ালে 'in the world'. *sakala.*

সর (p.84, col.2, l.25) 'milk-skim'.

সরখেল 'agent, manager'. Persian.

সষা 'cucumber'.

সংখারল (সংহারিল) 'withdrew'. Brajabuli.

সংজত (সংজাত) 'offering to the sungod thrown in a river or pond'. *saṃ-yātra.*

সংশিঞ্চ (সন্দেহ) 'doubt'.

সংপুট v. সাঁপুড়া

সাঙাত 'companion, companionhood'. *saṅgapātra.*

সাজী 'flower basket'. *sadyaḥ* or *sajja-.*

সাত (p. 82, col.1, l.20): mentanaly sed from words in *sāt* (as in *brāhmaṇa' sāt karoti*).

সাথই 'the seventh day'. *saptamī*

সাধিয়ে ('p.6, col.1, l.27) 'make possible is achieved'.

সাধে 'seeks'. *sādhayati.* v. বরসাধে

সান্ত্বাই 'having consoled'. Denominative from *sāntva*(*nā*).

সম্রাট (used in the sense of বিরাট) 'very big, excessive'.

সারধার (সারোদ্ধার) 'gist, essence'.

সাঁকরা : a kind of sweetmeat. *śarkarā.*

সাঁপুড়া 'lidded metal box'. *sampaṭaka.*

সাঁভালী 'after having collected'. *sambhārary.*

সিন্নার : a sweet preparation of fried paddy or rice.

সিয়া (আসিয়া) used as an adverbi enclitic.

সিংঘল : it should be read ডিঙ্গল :

সুদাঅ (p.2, col.2, l.21) বিদায়) 'adieu

সুধি 'correct behaviour'. *śuddhi.*

সুবন্ধ 'proper manner'.

সে-বন্ধী 'a written list; literally, put down in ink'. Persian.

সোজে 'does not appeal'. *śudhyate*

সোনার 'goldsmith'. *svarṇakāra.*

সোপাদি=সোপাধি.

সোশর 'fine, suited'. *soma+.*

সোঁপে 'entrusts, delivers'. *saparpayati.*

সোঁয়রি (সোঙরি) 'taking the name of; remembering'. *smṛ-.*

স্থিতি 'place'.

স্ফুরে 'appears by itself'. *sphurati.*

হ

হএ হএ (হয় হয়) 'yes, yes'.

হয়ী (হই) 'becoming'.

হরি-বাসহর (হরিবাসর) day sacred to Hari

হরিলী 'lost'. Feminine.

হলি, হলী (হইলী) 'become'. Feminine.

হাড়মুড় 'bones and sculls'.

হাসল (হাসল?) 'smiled (smile?)'.

হহুরা (p.61, l.23)

হয়ানি 'having offered an oblation in fire'. **hunoti.*

হোর : interjection indicating surprize.

হোলা 'a middle sized earthen bowl'.

হ্রদামৃত 'nectarian water of the lake'.